২। বর্তমানে হাসপাতালগুলিতে রোগীদের স্বাস্থ্যের জন্য কি কি প্রকার খাদ্য বা পথ্য দেওয়া হয়েছে।

৩। ইহা কি সত্য যে, প্রোটিন জাতীয় খাদ্যের অভাবে এবং প্রয়োজনীয় ঔষধপত্রের অভাবে হাসপাতালগুলিতে রোগীদের আরোগ্যলাভের বিলম্ব ঘটিতেছে এবং অনেক রোগী রোগ নিয়েই চলে আসতে বাধ্য হইতেছে।

৪। সত্য হইলে সংশোধ প্রতিকারের কি ব্যবস্থা করেছেন?

## ANSWER

১। আমিষ খাদ্যের পরিবর্তে নিরামিষ চালু করাতে কত টাকা সাশ্রয় হইবে উহা এখনও নির্ণয় করা সম্ভব হয় নাই। অতএব অন্যখাতে টাকা খরচ করার প্রশ্ন আসে না।

২। বিভিন্ন রোগীদের জন্য খাদ্য তালিকা দেওয়া হইল।

### Admitted Starred Question No—65

### New vegetarian Diet Chart

| Sl No. | Name of the items | Scale per patient |
|---|---|---|
| Diet No 1 | Milk | 1 Lt. |
| Milk Diet | Sugar | 60 grams |
| Diet No. II | Milk | $1\frac{1}{2}$ Lts. |
| Milk & Bread Diet | Bread | 120 grams. |
| | Sugar | 60 grams. |
| | Banana | 2 Nos |
| Diet No. III | Milk | $\frac{1}{2}$ lt |
| Vegetarian Diet | Sugar | 30 grams |
| for Adult. | Bread | 60 grams |
| | Rice | 350 grams |

| | | |
|---|---|---|
| | Dal | 60 grams |
| | Vegetable | 200 grams |
| | Green vegetable | 100 grams |
| | Potato | 75 grams |
| | Soyabean | 25 grams |
| | Banana | 2 Nos. |
| Diet No IV | Milk | ½ lt |
| Vegetarian Diet for Children | Sugar | 30 grams |
| | Bread | 60 grams |
| | Potato | 60 grams |
| | Rice | 150 grams |
| | Dal | 60 grams |
| | Soyabean | 20 grams |
| | Vegetable | 120 grams |
| | Green Vegetable | 100 grams |
| | Banana | 2 Nos |
| Sippy I | Milk | 2 lts. |
| | Sugar | 120 grams |
| Sippy II | Rice (cooked soft) | 250 grams |
| | Boiled egg | 1 Nos |
| | Dal (Soup) | 120 grams |
| | Bread | 120 grams |
| | Sugar | 120 grams |
| | Milk | 1½ Lts |
| Diabatic Diet | Chapati | 200 grams |
| | Bread | 60 grams |
| | Dal | 60 grams |
| | Milk | 1 Lt. |

| | |
|---|---|
| Green Vegetable | 100 grams |
| Vegetable | 200 grams |
| Soyabean | 25 grams |
| Egg | 1 No. |

For T B and Cancer patients one egg and 250 Ml. Milk may be provided extra.

Chira/Muri may be supplied in lieu of bread where bread is not available

Regarding spices/oil the previous scale given below may be followed.

| | |
|---|---|
| Salt | 25 grams |
| Chilli | 3 grams |
| M. Oil | 20 ml. |
| Hallud | 3 grams |
| Jira | 1 grams |
| Ginger | 2 grams |
| Onion | 2 grams |
| Fire Wood | 700 grams. |

৩। ইহা সত্য নহে।

৪। প্রশ্ন আসে না

Admitted Starred Question No—68

Asked by Shri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-Charge of Food & Civil Supplies be pleased to state.

QUESTION

১। রাজ্যে বর্তমানে খাদ্যগুদামের সংখ্যা কত (বিভাগ ভিত্তিক হিসাব);

২। জোট সরকার ক্ষমতায় আসার পর কতটি নতুন খাদ্যগুদাম নির্মান করা হয়েছে, এবং কোথায় কোথায়; এবং

৩। খোয়াই বিভাগের কল্যাণপুরে একটি খাদ্য গোদাম স্থাপনের প্রস্তাব কবে নাগাদ কার্যাকরী হবে বলে আশা করা যায় ?

Replied by the Minister-in-Charge of Food & Civil Supplies Department.

## ANSWERS

১। রাজ্যে বর্তমানে খাদ্যগোদামের সংখ্যা ৯০টি

বিভাগ ভিত্তিক হিসাব

১) সদর—১৭টি ২) সোনামুড়া—৫টি ৩) উদয়পুর—২টি ৪ অমরপুর—১২টি

৫) বিলোনিয়া—৭টি ৬) সাব্রুম—৬টি ৭) কমলপুর ৫টি ৮) কৈলাশহর—১১টি

৯) ধর্মনগর—১৬টি ১০) খোয়াই—৫টি ১১) গণ্ডছড়া—৪টি

২। জোট সরকার ক্ষমতায় আসার পর নতুন গোদাম নির্মান করা হয় নাই।

৩। এই ধরনের কোন প্রস্তাব বর্তমানে সরকারের কাছে নাই।

Admitted Starred Question No—69

NAME OF M.L.A Shri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State.

## QUESTION

১। রাজ্যে বর্তমানে সরকারী ন্যায্য মূল্যের (অর্থাৎ রেশনসপের) দোকানের সংখ্যা কত ( বিভাগ ভিত্তিক হিসাব):

২। জোট সরকার ক্ষমতায় আসার পূর্বে ল্যাম্পস্ ও পেক্স্ এর অধীনে কতটি রেশনসপ ছিল ও বর্তমানে কতটি আছে;

৩। ইহা কি সত্য যে, খোয়াই বিভাগের কল্যাণপুর থানাধীন পশ্চিম কল্যাণপুর গাঁওসভার অন্তর্গত দেবতা বাড়ী এলাকার প্রায় ১৩০টি উপজাতি পরিবারের রেশনকার্ড স্থানান্তরিত করে

দেবতাবাড়ীতে নিয়ে আসা হয়েছে এবং গত ৮/৯ মাস যাবৎ তাহারা প্রাপ্য রেশন থেকে বঞ্চিত হচ্ছে; এবং

৪ সত্য হইলে সরকার অতিসত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিবেন কি না ?

Replied by the Minister-in-charge of Food & Civil Supplies Department.

## ANSWER

১। রাজ্যে সরকারী ন্যায্য মূল্যের দোকানের সংখ্যা মোট ১,২১১টি।

মহকুমা ভিত্তিক হিসাব

১। ধর্মনগর—১৩০টি ২। কৈলাশহর—১৩১টি ৩। কমলপুর—৫৪টি ৪। উদয়পুর—৮৩টি

৫। অমরপুর—৫৮টি ৬। গণ্ডাছড়া—২৮টি ৭। সাব্রুম—৫১টি ৮। বিলোনিয়া—১৪২টি

৯। সদর—৩৪৩টি ১০ খোয়াই—১২৬টি ১১। সোনামুড়া—৬৫টি।

২ জোট সরকার ক্ষমতায় আসার পূর্বে প্যাকস, কো-অপারেটিভ এবং ল্যাম্পস এর অধীনে রেশনসপ ৪০৯টি ছিল।
বর্তমানে জোট সরকার ক্ষমতায় আসার পর ল্যাম্পস প্যাকস্ ও কো-অপারেটিভের অধীনে ৩২১টি রেশন সপ আছে।

৩ ইহা সত্য নহে, তবে দেবতাবাড়ী হইতে ৯১টি উপজাতি পরিবারভুক্ত রেশন কার্ড পশ্চিম কল্যাণপুর গাঁওসভা হইতে পূর্ব কল্যাণপুরে স্থানান্তরিত করা হইয়াছে এবং যথারীতি রেশন দ্রব্য সরবরাহ করা হইতেছে।

৪। প্রশ্ন উঠে না।

### ADMITTED STARRED QUESTION NO :—108
### NAME OF M L.A. Shri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to State.

১। বিলোনিয়া মহকুমার কলাবাড়িয়াতে পি, এইচ, সি, আছে কিনা ?

২। না থাকিলে তথায় একটা P. H. C. করার ব্যাপারে সরকার উদ্যোগ নিবেন কি না ?

## ANSWER

Minister-in-Charge of the Health & Family Welfare Deptt.

( Name of the Minister ) : Shri Kashiram Reang

১। নাই।

২। কলাবাড়িয়াতে একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা আছে। আর্থিক অসঙ্গতির জন্য সম্প্রতি উহার কাজ হাতে নেওয়া সম্ভব হয় নাই।

Admitted Starred Question No. 114
Asked by Shri Badal Choudhury, M. L. A.

Will the Hon'ble Minister-in-Charge of Food & Civil Supplies Department be pleased to state.

## QUESTIONS

১। কি কি কারনে রাজ্য সরকার জেলা পরিষদ এলাকায় রেশনে দ্বিগুন পরিমান চাউল সরবরাহ বন্ধ করে দিয়েছেন।

২। ১৯৯০ ইংরেজী ১লা জানুয়ারী থেকে ১৯৯১ ইংরাজী ৩০শে জুন পর্যন্ত কতজন রেশনসপগুলির ডিলারের বিরুদ্ধে রাজ্য সরকার দুর্নীতির অভিযোগ পেয়েছেন এবং,

৩। রেশনসপগুলির দুর্নীতি বন্ধ করার জন্য সরকার বন্ধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

Replied by the Minister-in-Charge of Food & Civil Supplies Department.

উত্তর

১। গত তিন মাস যাবৎ কেন্দ্রীয় সরকারের ফুড্ করপোরেসন অব ইণ্ডিয়া রাজ্যের বরাদ্দকৃত চাউল সরবরাহে অসমর্থ হওয়ায় দরুন রাজ্য খাদ্য গুদামে মজুদের পরিমান যথেষ্ট কমিয়া যায়, এর ফলে এ.ডি,সি'র দুর্গত এলাকায় ডবল স্কেলে রেশন সরবরাহ করা সম্ভব হচ্ছে না। অতএব ১লা আগষ্ট ১৯৯১ ইং থেকে এই সব এলাকায় ডবল রেশন সরবরাহ বন্ধ করিয়া দেওয়া হইয়াছে।

২। ১৯৯০ এর ১লা জানুয়ারী হইতে ১৯৯১ ইং সনের ৩০ শে জুন পর্যন্ত ১১৯ জন রেশন ডিলারের বিরুদ্ধে অভিযোগ পাওয়া গিয়েছে।

৩। রেশনসপ ডিলারের দুর্নীতি বন্ধ করার জন্য সরকার E. C .Act অনুযায়ী ব্যবস্থা নিতে যথেষ্ট আগ্রহী। ফুড এণ্ড সিভিল সাপ্লাই ডিপার্টমেন্ট এবং এনফোর্সমেন্ট বিভাগের অফিসারদের দুর্নীতিগ্রস্ত রেশনসপ ডিলারদের বিরুদ্ধে অভিযান অব্যাহত রাখার নির্দেশ দেওয়া হইয়াছে।

## ADMITTED STARRED QUESTION NO—123

NAME OF M.L A. Sri Fayzur Rahaman

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to State :—

১। ধর্মনগর মহকুমার জোলাইবাড়ী, কালাছড়া, বিষ্ণুপুর গ্রামে উপস্বাস্থ্য কেন্দ্র খোলার পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। ধর্মনগর মহকুমার চুরাইবাড়ী, কুর্তি, হুরুয়া, ইচাইলালছড়া উপস্বাস্থ্য কেন্দ্রের পাকাবাড়ী নির্মানের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

ANSWER

Minister-in-Charge of the Health & Family Welfare Deptt.

( Name of the Minister ) : Shri Kashiram Reang

১। আপাততঃ নাই।

২। আছে। পাকাবাড়ী নির্মানের জন্য প্রয়োজনীয় খাস জায়গা পাওয়া গেলে পাকাবাড়ী নির্মানের ব্যবস্থা করা হইবে।

## ADMITTED STARRED QUESTION NO :—126

NAME OF M L.A. Shri Dhirendra Debnath.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to State.

১। বর্তমান আর্থিক বৎসরে ১৯৯১-১৯৯২ ইং সনের রাজ্যে বিভিন্ন হাসপাতালে, প্রাইমারী হেলথ সেন্টার ও রোগীদের জন্য ঔষধপত্র বাবদ কত টাকা বরাদ্দ করা হয়েছে, এবং

২। ঐ টাকা ঠিক ঠিক ভাবে রাজ্যে খরচ হচ্ছে কিনা,

৩। রাজ্যের হাসপাতাল, ডিসপেনসারী ইত্যাদির জন্য কতগুলি এম্বুলেন্স কেনার পরিকল্পনা আছে,

৪। যদি থাকে তবে কবে নাগাদ কেনা হবে বলে আশা করা যায় ?

ANSWER

Minister-In-Charge of the Health and Family welfare Deptt.

( Name of the Minister ) : Shri Kashiram Reang)

১। বর্তমান আর্থিক বৎসরে রাজ্যের বিভিন্ন হাসপাতাল, গ্রামীন হাসপাতাল, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্য কেন্দ্রগুলির ঔষধ কেনার জন্য ৩,৩৪,৯৫ ০০০ টাকা বরাদ্দ করা হয়েছে

২। হচ্ছে।

৩। আরও ১৪টি এম্বুলেন্স কেনার পরিকল্পনা আছে।

৪। এই আর্থিক বৎসর নাগাদই কেনা হবে আশা করা যায়

Admitted Starred Question No. 128

Asked by Shri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-Charge of Food & Civil Supplies Department be pleased to state.

QUESTIONS

১। রাজ্যের গ্রাম অঞ্চলে ও দুর্গম এলাকাতে কেরোসিনের বরাদ্দ বৃদ্ধি করার কোন পরিকল্পনা আছে কি;

২। না থাকিলে তার কারণ ?

Replied by the Minister-in-charge of Food & Civil Supplies Department.

ANSWERS

১। হ্যাঁ আছে।

তবে ভারত সরকার হইতে চাহিদা অনুযায়ী কেরোসিনের বরাদ্দ পাওয়া গেলেই তা সম্ভব হইবে।

২। প্রশ্ন উঠে না।

ANNEXURE—'B'

Admitted un-Starred Assembly Question No.—10

Name of the Members : Shri Samar Choudhury
Shri Sukumar Barman

Will the Hon'ble Minister-in-Charge of the Manpower and Employment Department be pleased to State.

প্রশ্ন :—

১। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত রাজ্যের বর্তমান বেকার সংখ্যা কত ?

২। পোষ্ট গ্র্যাজুয়েট, হায়ার সেকেণ্ডারী, মাধ্যমিক, অষ্টম শ্রেণী পাশ, ডাক্তার, ডিগ্রি ও ডিপ্লোমা প্রাপ্ত ইঞ্জিনিয়ার এবং অন্যান্য বেকারের পৃথক হিসাব।

৩ বেকারদের কর্মসংস্থানের জন্য সরকার কি নীতি গ্রহণ করেছেন ?

Minister-in-Charge of the Manpower & Employment Department.
Shri Arun Kumar Kar.

উত্তর :—

১। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত রাজ্যের বর্তমান বেকার সংখ্যা মোট ১,৮৯,২৪৯ জন।

২। বিভিন্ন শিক্ষাগত নথিভুক্ত বেকারের পরিসংখ্যান নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ক) | পোষ্ট গ্র্যাজুয়েট | ২১৬৬ জন। |
| খ) | হায়ার সেকেণ্ডারী | ১৮৫১৪ জন। |
| গ) | মাধ্যমিক | ৪৬,৯৮১ জন। |
| ঘ) | অষ্টম শ্রেণী পাশ | ৭৪;৬৩৫ জন। |
| ঙ) | ডাক্তার | ৯১ জন। |
| চ) | ডিগ্রি (ইঞ্জিনিয়ার ) | ৪৮৯ জন। |
| ছ) | ডিপ্লোমা ( ইঞ্জিনিয়ার ) | ৩৯১ জন। |
| জ) | অন্যান্য | ৩৭,৯৮২ জন। |

( স্নাতক, আইনজীবি, সার্ভেয়ার, রেডিওলজিষ্ট, ফার্মাসিষ্ট, ড্রাফটসম্যান, আই, টি, আই, দক্ষ ও অদক্ষ শ্রমিক ইত্যাদি। )

মোট :— ১, ৮১,২৪৯ জন।

৩। সরকার এ সম্পর্কে সুস্পষ্ট নীতি ইতি পূর্বেই ঘোষনা করিয়াছেন।

Admitted un-Starred Question No. 11

Name of the Member : Shri Samar Choudhury

Will the Minister-in-Charge of the Manpower & Employment Department be pleased to state.

প্রশ্ন :—

১। রাজ্যে বর্ত্তমানে ফিকসড্ পে চাকুরীতে নিযুক্ত কোন দপ্তরে কত সংখ্যায় আছেন ?

২। তাদের মধ্যে উপজাতি ও তফশিলি জাতি সংখ্যা কত ?

Minister-in-Charge of the Employment and Manpower Department.
Shri Arun Kumar Kar.

উত্তর :—

তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-Starred Question No. 18

Name of the Member : Shri Rabindra Deb Barma

Will the Minister-in-charge of the Manpower & Employment Department be pleased to state.

১। জোট সরকার আসার পর কোন কোন দপ্তরে কতজনকে fixed pay—তে নিয়োগ করা হয়েছে ?

২। ঐ সব নিয়োগের ক্ষেত্রে তফঃজাতি ও উপজাতিদের জন্য সংরক্ষণের আইন মানা হয়েছে কি ? এবং

৩। হয়ে থাকলে কতজন কে নিয়োগ করা হয়েছে তার হিসাব ?

Minister-in-charge of the Manpower & Employment Department.
Shri Arun Kr. Kar.

উত্তর :—

তথ্য সংগ্রহাধীন।

## Admitted un-Starred Question No. 35

**Name of the Member : Shri Diba Chandra Hrangkhawl.**

**Will the Hon'ble Minister-in-Charge of the Industries Department be pleased to state.**

১। ত্রিপুরায় জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে এখন পর্য্যন্ত কতজনকে কি কি ধরনের Industrial loan দেওয়া হয়েছে ( বিস্তারিত তথ্য সহ ) এবং

২। এই লোন প্রাপকদের মধ্যে কতজন উপজাতি ?

উত্তর

১। বর্ত্তমানে শিল্পদপ্তর থেকে শিল্পোদ্যোগীদের সরাসরি ঋণ দেওয়ার কোন সুযোগ নেই। ত্রিপুরা শিল্পোন্নয়ন নিগম রাজ্য সরকারের আর্থিক সংস্থা হিসেবে শিল্পোদ্যোগীদের সরাসরি ঋণ প্রদান করে থাকে। জেলা শিল্পকেন্দ্র সমূহ এবং ত্রিপুরা শিল্পোন্নয়ন নিগমের সুপারিশক্রমে জাতীয়ব্যাঙ্ক গুলো থেকেও নিম্নলিখিত প্রকল্পে শিল্পোদ্যোগীদের ঋণ প্রদান করা হয়ে থাকে :—

ক) সাধারণ শিল্পোদ্যোগ প্রকল্প,

খ) কেন্দ্রীয় ও রাজ্য স্বনির্ভর প্রকল্প,

গ) খাদি ও গ্রামোদ্যোগ প্রকল্প।

জোট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে এখন পর্য্যন্ত যে সমস্ত ঋণ দেওয়া হয়েছে তার হিসেব নিম্নরূপ :—

ক) ত্রিপুরা শিল্পোন্নয়ন নিগম কর্তৃক প্রদত্ত ঋন।

| শিল্পোদ্যোগীর সংখ্যা | টাকার পরিমাণ | উপজাতির সংখ্যা |
|---|---|---|
| ১৬৪ জন। | ৪১০.৫৯ লক্ষ | ৭ জন |

খ) জেলাশিল্পকেন্দ্রের সুপারিশক্রমে ব্যাঙ্ক থেকে প্রদত্ত ঋণ।

| | | | |
|---|---|---|---|
| ক) কেন্দ্রীয় স্বনির্ভর প্রকল্পে | ৬০৭ জন | ১৪০ ৭৭ লক্ষ | ১৪ জন |
| খ) রাজ্য ,, ,, | ৮৬৯ ,, | ০·৯৮ ,, | ১১৩ ,, |
| গ) মার্জিন মানি লোন | ৪২ ,, | ১০·৩১৬ ,, | ২ ,, |
| ঘ) ইন্টারেষ্ট ফ্রি লোন | ৪৮ ,, | ৪০·৯৯ ,, | ২ ,, |

গ) ত্রিপুরা খাদি ও গ্রামোদ্যোগ পর্ষদ্ কর্তৃক প্রদত্ত ঋণ

৭৭৯ জন ৪৪'১১ লক্ষ ৩০৪ জন।

২। ঋণ প্রাপকদের মধ্যে তফসিলী উপজাতির সংখ্যা ৪৪২ জন।

ADMITTED STARRED QUESTION NO. 37

NAME OF M.L.A. Shri Diba Chandra Hrangkhawl

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to State.

১। সরকার ১৯৮৮ ইং এপ্রিল হইতে ১৯৯১ ইং সনের জুলাই মাস পর্যন্ত প্রত্যেক বৎসরে কত টাকার ঔষধ ক্রয় করেছেন ;

২। এরমধ্যে বিভিন্ন কোম্পানি থেকে এবং M.S.D. থেকে কত টাকার ঔষধ ক্রয় করা হয়েছে. (বৎসর ভিত্তিক হিসাব)

৩। রাজ্য সরকারের প্রত্যেক বৎসর কত টাকার ঔষধের প্রয়োজন হয়ে থাকে বিভিন্ন হাসপাতাল এবং চিকিৎসালয়ের জন্য এবং কিসের মাধ্যমে ঐ ঔষধগুলি ক্রয় করে থাকেন ;

৪ ইহা কি সত্য চাহিদা অনুযায়ী রাজ্যে Hospital—গুলিতে প্রয়োজনীয় ঔষধ সরবরাহ করা হয় না,

৫। সত্য হলে তার কারণ ?

ANSWER

Minister-in-Charge of the Health & Family Welfare Deptt.

Name of the Minister : Shri Kashiram Reang

১। রাজ্যে বৎসর ভিত্তিক ঔষধ ক্রয়ের পরিমাণ—

| | |
|---|---|
| ১৯৮৮-৮৯ | ৮০, ৭৭. ১০০ টাকা |
| ১৯৮৯-৯০ | ১.০৫, ৩৫, ০৯৭ টাকা |
| ১৯৯০-৯১ | ১,২৬ ৫২. ০৩৭ টাকা |
| ১৯৯১-৯২ (জুলাই ১৯৯১ পর্যন্ত) | ৫২, ১৮. ৫৭১ টাকা |

২। এর মধ্যে W.S.D থেকে এবং অন্যান্য কোম্পানি থেকে ঔষধ ক্রয়ের হিসাব—

| | M.S.D. থেকে | অন্যান্য কোম্পানি থেকে |
|---|---|---|
| ১৯৮৮ ৮৯ | ৪২, ৪২, ৩২৯ টাকা | ৪২, ৩৪ ৭৫৩ টাকা |
| ১৯৮৯-৯০ | ৪৪, ২১, ৭০৩ টাকা | ৬১, ১৩, ৩৯১ টাকা |
| ১৯৯০-৯১ | ২, ৪৩, ৩১১ টাকা | ১,২৪, ০৮, ৭২৩ টাকা |
| ১৯৯১-৯২ (Upto July) | ৪২, ৮৩, ৯১৭ টাকা | ৯, ৩৪, ৬৫৪ টাকা |

৩। রাজ্যে প্রতি বৎসর প্রায় আড়াই কোটি টাকার ঔষধ প্রয়োজন।
সরকার দরপত্রের মাধ্যমে প্রয়োজনীয় ঔষধ ক্রয় করে থাকেন।

৪। ইহা সত্য নহে

৫। প্রশ্ন আসে না

ADMITTED STARRED QUESTION NO. 49

Asked by Shri Samar Choudhury. M L.A.

Will the Hon'ble Minister-in-charge of Food & Civil Supplies Department be pleased to State.

QUESTION

১। রাজ্যে নিত্য প্রয়োজনীয় দ্রব্য মূল্য বৃদ্ধি এবং এর সুযোগে যে সব ব্যবসায়ী কৃত্রিম অভাব সৃষ্টি করে অধিক মুনাফা লাভ করছে তাদের নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

২। খাদ্য ও নিত্য প্রয়োজনীয় দ্রব্য সমূহের কালোবাজারী এবং ক্রেতাদের কাছ থেকে অতিরিক্ত মূল্য আদায় করার অপরাধে সরকার কোন মহকুমায় কতজনকে গত তিন বছরে (১৯৮৮ ইং হইতে ১৯৯০ ইং পর্য্যন্ত) শাস্তিপ্রদান করেছেন ?

Replied by the Minister-in-charge of Food & Civil Supplies Department.

তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted un-Starred Question No 53

Asked by Shri Samar Choudhury M.L.A.

Will the Hon'ble Minister-in-Charge of Food & Civil Supplies Department be pleased to state.

QUESTIONS

১। কাঞ্চনপুর, ছাওমনু, ছামনু, গণ্ডাছড়া, তেলিয়ামুড়া, অমরপুর, সাতচাঁন্দ ব্লক সমূহের কোন ব্লকে কত পরিমাণ রেশন চাল গত ১৯৯১ ইং সনের জানুয়ারী থেকে জুন পর্য্যন্ত এই ছয় মাসে রেশন দোকানগুলিতে সরবরাহ করা হয়েছে; এবং

২। উক্ত সময়ে উল্লিখিত ব্লকগুলির মধ্যে কোন কোন ব্লকে কত পরিমাণ ডবল রেশন ও কাজের বদলে খাদ্যের জন্য রেশনের চাল প্রয়োজন অনুসারে বরাদ্দ করা হয়েছিল ?

Replied by the Minister-in-charge of Food & Civil Supplies Department,

তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted un-Starred Question No. 64

Name of M.L.A. Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State.

১। রাজ্য ইনডোর সরকারী হাসপাতালগুলিতে ( জি, বি, এবং ভি, এম, সহ ) রোগীদের খাদ্য ও অন্যান্য সরবরাহের জন্য কোন্ খাতে, কোন্ কোন্ সরবরাহকারী সংস্থার কত টাকার অর্থ বিল সরকার কর্তৃক ১৯৯১, ৩০শে জুন তারিখ পর্য্যন্ত পেমেন্ট করা সম্ভব হয় নাই, সংস্থা সমূহের নাম ও ঠিকানা এবং প্রদেয় অর্থের পরিমাণ,

২। ইহা কি সত্য যে পূর্ববর্তী আর্থিক বছরের সরবরাহ বিল বাবদ বিভিন্ন সংস্থাকে দেয় বিলের টাকা ও এখন পর্য্যন্ত পরিশোধ হয় নাই,

৩। যদি সত্য হয় তবে সংস্থার নাম এবং পূর্ববর্তী বৎসর সমূহের অপরিশোধিত বিলের অর্থের পরিমাণ ?

ANSWER

Minister-In-Charge of the Health and Family welfare Department,

Name of the Minister : Shri Kashiram Reang

১। তথ্য সংগ্রহাধীন।

২। তথ্য সংগ্রহাধীন।

৩। তথ্য সংগ্রহাধীন।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembiy House, Agartala, on Friday, the 16th August, 1991 at 11 A.M.

## PRESENT

The Hon'ble speaker Shri Jyotirmay Nath in the Chair, The Chief Minister, the Deputy speaker, six Ministirs eight Ministers of state and 39 Members

## Question & Answer

**মিঃ স্পীকার :—** আজকের কার্যাসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্ত্তৃক উত্তর প্রদানের জন্য সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যগণের নাম ডাকলে তিনি তার নামের পার্শ্বে যে কোন নাম্বার বলবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানালে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় জবাব প্রদান করবেন। মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী।

**শ্রী বাদল চৌধুরী ( ঋষ্যমুখ ) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩০।

**শ্রী অরুণ কুমার কর ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার-৩০

### প্রশ্ন

১। ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষদ অনুমোদিত পাঠ্যপুস্তক বিক্রী করার জন্য রাজ্য সরকারের গৃহীত কোন নীতি আছে কি,

২ যদি থাকে তাহলে সেই নীতিটি কি,

৩। ইহা কি সত্যি নোটবই না কিনলে পুস্তক ব্যবসায়ীরা গ্রাহকদের কাছে পাঠ্যপুস্তক বিক্রী করেন না, এবং

৪। রাজ্য সরকারের উদ্যোগে কোন কোন শ্রেণীর কি কি পাঠ্যপুস্তক মধ্যে বিতরণ করা হয় ?

### উত্তর

১। নাই,

২। প্রশ্ন উঠে না,

৩। সত্য নহে,

৪। ক) ২য় শ্রেণী— বাংলা ও গণিত,
খ) ৩য় শ্রেণী— বাংলা ও সমাজবিদ্যা,
গ) ৪র্থ শ্রেণী— বিজ্ঞান,
ঘ) ৫ম শ্রেণী— বাংলা ও বিজ্ঞান,
ঙ) ১ম শ্রেণী হইতে ৫ম শ্রেণীর সব কক্‌বরক্‌ বই, মোট ১৮টি।
চ) ১ম শ্রেণী ও ২য় শ্রেণীর ৪টি লুসাই বই।

**শ্রী বাদল চৌধুরী** :— মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন যে, মধ্য শিক্ষা পর্ষদের কোন নীতি নেই। বই প্রকাশের ক্ষেত্রে শিক্ষা দপ্তরের অনুমোদন ছাড়া নির্দিষ্ট যে সিলেবাস থাকে সেটা এপ্রুভ করেন। এবং সরকারের তরফ থেকেই তাও নির্বাচন করে দেওয়া হয়। সে ক্ষেত্রেও গৃহীত নীতি আছে। মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানাবেন কিনা যে কোন্‌ কোন্‌ প্রকাশক এই নীতি লঙ্ঘন করেছেন ? এবং সরকার কোন কোন প্রকাশককে বই ছাপানোর দায়িত্ব দিয়েছেন ? এখানে রাজ্য সরকারের একটি প্রেস রয়েছে এবং এই প্রেসটি উত্তর-পূর্বাঞ্চলের মধ্যে সবচেয়ে ভাল। অফসেট মেশিন ছাড়াও উন্নতমানের মেশিন ঐ প্রেসে রয়েছে। সেই প্রেসে দৈনিক দেড়লক্ষ ইমপ্রেশান হতে পারে। সাত হাজার বই এখন করা যেতে পারে। এবং প্রতি মাসে সেখান থেকে তিন থেকে চারটা বই বের করা যেতে পারে। সে ক্ষেত্রে এভাবে সরকারী প্রেসকে উপেক্ষা করে বাইরের প্রকাশকদের এই সমস্ত বই ছাপাতে দেওয়ার কারনটা কি ? এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীতরুণকুমার কর ( মন্ত্রী )** :— মিঃ স্পীকার স্যার, প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত যে সমস্ত বই মুদ্রিত হয় সেটা সরকারের নীতি অনুসারে কার্যাকরী হয়। কিন্তু ষষ্ঠ শ্রেণী থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত বই-এর ব্যাপারে বোর্ডের একটি কার্যকরী কমিটি রয়েছে। সেটা একটি অটোনমাস বডি। ত্রিপুরা শিক্ষার স্বার্থ চিন্তা করে ঐ কমিটি যে নীতি বা সিদ্ধান্ত গ্রহণ করেন সেই নীতি অনুযায়ী এটা পরিচালিত হয়। কিভাবে বই মুদ্রিত হবে বা কিভাবে বই বিক্রি হবে সেটা সহ ইত্যাদি কাজ ঐ কমিটি করে থাকেন। কাজেই সরকার অটোনমাস বডির স্বাধীনতার উপর হস্তক্ষেপ করেন না।

মিঃ স্পীকার স্যার, কেন ত্রিপুরা সরকারের প্রেসে সেই বই না দিয়ে বেসরকারীভাবে দেওয়া হয়েছিল, আমি সরকারের একটি সিদ্ধান্ত পাঠ করি তাহলে পরিস্কার হবে। The Tripura Govt Press has already calculated the minimum price of book contaning 90 pages and the same price has been submitted to the principal Secretary, Finance. Finance officer and Ex-officio, Dy. Secretary ( Finance ) Shri A M. Goswami also discussed the matter on 5. 12. 90 with us as instracted by the principal Secretary. The Govt. press has broadly explained cost analysis and the procurment of papers and the minimum time required four lakhs ( copies ) of books contaning 100 pages.

Moreover, we are expecting to receive the budget metarials ( 1990-91 during December, 1991 ). When all other work of the press were to be under suspension.

So it may not be possible on the part of the Govt. press to take up the printing of more than 3 books prefarably re-printing of 2 books i. e, "Dipalika" Class-III and "samajvidya" Class-III as mention in note on 47 from February to April 1991 ( after completion of budget printing )

A copy of cost analysis of 96 pages book is also placed herewith for information of the Education Department. Regarding para 4 of the note No-45 of this file it may be accepted by the Govt. press Director printing and stationery.

যেখানে প্রিন্টিং এণ্ড স্টেশনারী তাদের অক্ষমতার কথা একেবারে লিখিতভাবে জানিয়ে দিয়েছেন যে, দুটা রি-প্রিন্টিং এবং একটা বই প্রিন্টিং ছাড়া করতে পারবেন না। তবে এটা ঠিক যদি আমরা ম্যানিসক্রিপ্টটা আগে রেডী করতে পারতাম, ম্যানিসক্রিপ্টটা আগে দিতে পারতাম তা হলে হয়ত প্রিন্টিং প্রেস সেটা করতে পারত। এই দিক থেকে আমরা ম্যানিসক্রিপ্টটা করে নিয়ে ঐ ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করা, এটা নিয়ে একটা সময় গেছে এবং যা করা হয়েছে সমস্ত কিছু সিদ্ধান্ত অনুযায়ী করা হয়েছে।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (চণ্ডীপুর) :— স্যার, মন্ত্রী যখন শপথ নেন, তখন এটা আছে যে, কোনও সিক্রেশন আউট করতে পারবে না। কিন্তু সেই শপথ নিয়ে উনি যা করেছেন এটা তিনি পারেন না। উনি বলতে পারেন এই কথা যে এই কারণে আমাদের পক্ষে এই ডিফিকাল্টির জন্য আমরা প্রেন্ট করতে পারি নি। কিন্তু ফাইল এনে এখানে পড়ে দেওয়া, এটা উনি গ্রস ভাইয়লেশন করেছে। এবং এটা নোট করা দরকার, ভবিষ্যতে এরকম যাতে না হয়। এর আগেও হয়েছে দু-একটা ঘটনা। আমি এটা আপনার দৃষ্টি আকর্ষণ করলাম।

শ্রী বিমল সিনহা (কমলপুর) :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী জানিয়েছেন, এখানে তিনি যে তথ্য পেশ করলেন যে টেক্সট বইয়ের সাথে নোট বই বিক্রি হয় না। এই কথা উনি এখানে বলেছেন। কোন দোকানদারকে টেক্সট বই শুধু বিক্রি হয় নোট বই ছাড়া এটা উনি আমাদের জানাবেন কি? আইদার আগরতলায় হউক বা মফঃস্বলে হউক উনি মন্ত্রী হিসেবে গেলে আলাদা কথা কিন্তু ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ ছাত্রঅভিভাবকরা আছে তারা বই কিনতে পারছে না, বিভিন্ন রকমের নোট বই. কোনটার নোট বই নেই। আজকে এখানে ভুল তথ্য দিচ্ছেন যে নোট বই ছাড়া টেক্সট বই নিতে হয়, যেটা নাকি কম্পলসারি। এমন কোন দোকান নেই যেখানে নাকি এটা হয় না। দুই নাম্বার হচ্ছে উনি এখানে বললেন যে, প্রিন্টিং এণ্ড স্টেশনারী দপ্তর এটা জানিয়েছে ইত্যাদি ইত্যাদি। প্রিন্টিং এণ্ড স্টেশনারী দপ্তর যদি তাদের প্রেসে না কুলায় তাহলে ভারতবর্ষে কি গভর্ণমেন্ট প্রেস অন্য কোথাও নেই, আসামে নেই, পশ্চিমবঙ্গে নেই?

এই বই ছাপানোর জন্য যে কনট্রাক্ট দেওয়া হয়েছে, তার মধ্যে ক্যালকুলেটেড টু পাইস কামানোর ব্যবস্থা রয়েছে, এটা আপনাদের স্বীকার করতেই হবে ?

**শ্রীঅরুনকুমার কর (মন্ত্রী) :—** টেষ্ট বইয়ের সংগে নোট বই বিক্রি করার যে একটা কালচার পার্শ্ববর্তী রাজ্যের বই বিক্রেতারা গড়ে তুলেছে, তা আমাদের এই রাজ্যের বই ব্যবসায়ীরা এখানেও আমদানী করেছে। প্রথমে আমাদের কাছে এই সম্পর্কে কোন সুনির্দিষ্ট অভিযোগ আসেনি। তবু আমরা সংশ্লিষ্ট সকলের সংগে এই বিষয়ে আলোচনা করেছি, যাতে ছাত্রছাত্রীরা এবং তাদের অভিভাবকদের যাতে কোন রকম অসুবিধা না হয়। সেই কারণে নোট বই ছাড়া যাতে টেক্স বই ছাত্রছাত্রীরা পেতে পারে, তার জন্য মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীসুরজিৎ দত্তের তদারকিতে একটা কমিটি করে দেওয়া হয়েছে। তারপর থেকে আমাদের কাছে এমন কোন অভিযোগ আসেনি যে, নোট বই ছাড়া টেসট্ বই কিনতে কাউকে বাধ্য করা হয়েছে। বরং যারা নোট বই কিনতে চান, তারা নোট বই কিনতে পারছেন না, এই ধরণের অভিযোগ পেয়েছি। আমরা ১৯৯০ সালেই সিদ্ধান্ত নিয়েছিলাম যে, বই ছাপানোর কাজটা গভর্ণমেন্ট প্রেসই করবে এবং গভর্ণমেন্ট প্রেস যদি না করতে পারে তাহলে পার্শ্ববর্তী রাজ্যের বিভিন্ন প্রেস অথবা এন. সি. আর, টির মত প্রতিষ্ঠানকে বই ছাপানোর জন্য অনুরোধ করা হবে এবং সেই মত আমরা এন, সি, আর, টি, ও পার্শ্ববর্তী রাজ্যের অনেকগুলি প্রেসকে অনুরোধও করেছিলাম। কিন্তু কোন প্রেসই আমাদের সেই অনুরোধ রক্ষা করেনি। আমরা অনেক চেষ্টা করে পশ্চিমবঙ্গের সরস্বতী প্রেসকে রাজি করিয়েছি, বারবার তাগাদা দিয়েও আমরা তাদের কাছ থেকে বইগুলি পাইনি। ওপেন টেণ্ডার বল করে কে লোয়েষ্ট রেইট হয়েছে, তার ভিত্তিতেই তাদেরকে এই বই ছাপানোর কাজটা দেওয়া হয়েছে।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, আমার একটা সাপ্লিমেন্টারী আছে, যেহেতু বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ।

**মি: স্পীকার :—** মাননীয় সদস্য, ইতিমধ্যে এই বিষয়ে অনেকগুলি সাপ্লিমেন্টারী হয়ে গেছে। তারও অনেকগুলি প্রশ্ন উত্তর দেওয়ার অপেক্ষায় আছে। আমি স্বীকার করি যে বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ, তারজন্য আপনারা নানা ফর্মে আলোচনা করতে পারেন, প্রয়োজন হলে সর্ট ডিসকাশনও করতে পারেন।

**শ্রীবাদল চৌধুরীঃ—** স্যার, যেহেতু বিষয়টা গুরুত্বপূর্ণ, তাই আমরা বিষয়টা নিয়ে আলোচনা করতে চাই। আমরা আপনাকে জানিয়েছি, আপনি এখন বলুন কখন এটার আলোচনা হবে ?

**মি: স্পীকারঃ—** আপনারা আলোচনা চান, ভাল কথা, তারজন্য প্রয়োজনীয় ফর্মে নোটিশ দেন, তবে তো আমি সেটা এলাউ করব।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন যে, এস, ই, বিল নির্ধারিত রেইট ছাড়া বাজারে বই ছাড়া যায় না। বিশেষ করে ১ম শ্রেণী থেকে ৫ম শ্রেণীর বইয়ের জন্য। এখানে ৩য় ও ৪র্থ শ্রেণীর জন্য পাঠ্য, সহজ বাংলা ব্যাকরন,এটার পুরানো দাম ছিল ৪.১০ টাকা, পুরানো

বইটার সবই ঠিক আছে। শুধু একটা পৃষ্ঠা অতিরিক্ত লাগিয়ে এটার দাম করা হল ৮ টাকা। তারপর আছে ৪র্থ শ্রেণীর জন্য আদর্শ বাংলা ব্যাকরন এটা পুরানো দাম ছিল ৪.১০ টাকা মাত্র। বছর না ফিরতেই এটার দাম এখন বইতে লেখা হয়েছে ৬ টাকা। কাজেই, মাননীয় মন্ত্রী বইয়ের দাম সম্পর্কে এই হাউসে ভুল তথ্যই দিয়ে চলেছেন।

**শ্রীঅরুনকুমার কর (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, উনি যে বইগুলির কথা এখানে বলেছিল সেগুলি কোন স্কুলের সরকারী অনুমোদিত পাঠ্য পুস্তক নয়।

**শ্রীবাদল চৌধুরী:—** মাননীয় স্পীকার স্যার, ওরা বোর্ড অব সেকেনডারী এডুকেশনের অনুমোদন ছাড়াই বাজারে ছাড়ছেন। কোন অনুমোদন নেই। যার যখন খুশী একটা দর ঠিক করে বাজারে ছাড়ছে। এই নির্বাচনের Expunged as ordered by the chair.

**শ্রীঅরুনকুমার কর (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, উনি এখানে যে চৌদ্দ লক্ষ টাকা এবং গাড়ীর কথা বলছেন এটা সত্য নয়। এ ব্যাপারে যদি তদন্ত হয় এবং আমি দোষী সাব্যস্ত হই তা হলে পদত্যাগ করব।

**শ্রীবাদল চৌধুরী:—** মাননীয় স্পীকার স্যার, ঠিক আছে তদন্ত হউক। আমার কাছে বহু তথ্য আছে আমি প্রমাণ করব। তদন্ত করাতে হবে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** ইট ইজ এক্সপানজুড, উইদ-আউট প্রেসিডিসিং এন ডকুমেন্ট ইউ কেন নট সে।

**শ্রীবিমল সিন্‌হা :—** অতিরিক্ত যে ৪ টাকা বাড়ান হল তা কে পেয়েছে ?

( গণ্ডগোল )

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় সদস্যদের বলছি, হাউসে তথ্য দিয়ে বলুন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** অনেক গুলি পার্লিয়ামেন্টারী হয়ে গেছে, আর গোল ট করা যাবে না।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, আমার সুনির্দ্দিষ্ট প্রস্তাব হচ্ছে, আমি হাউসে কিছু দুর্নীতির অভিযোগ এনেছি। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি জানতে চাই, এই দুর্নীতি প্রমানিত হলে কি তিনি পদত্যাগ করবেন কিনা ? আমার প্রস্তাব হচ্ছে, এই বিধানসভার সব দলের মেম্বার নিয়ে এ ব্যাপারে একটি তদন্ত কমিটি গঠণ করা হউক। আমি সেই তদন্ত কমিটির কাছে সুনির্দ্দিষ্ট তথ্য দেব।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** এই হাউসে তা দাখিল করতে হবে।

( গণ্ডগোল )

**শ্রীবাদল চৌধুরী :—** আপনি চোর। আপনি পাবলিশার্সদের কাছে থেকে টাকা নিয়েছেন।

( গণ্ডগোল )

**শ্রী বিমল সিনহা :—** মাননীয় শিক্ষামন্ত্রী বলছেন, তদন্ত কমিটি করা হউক - আমরা শিক্ষা। মন্ত্রীকে এজন্যে অভিনন্দন জানাই। মাননীয় মুখ্যমন্ত্রী কেন বাধা দিচ্ছেন ? উনি জড়িত আছেন তা বুঝাই যাচ্ছে।

( গণ্ডগোল )

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** কিসের তদন্ত হবে ?

**শ্রী বাদল চৌধুরী :—** নোট বইয়ের।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী গৌরীশঙ্কর রিয়াং।

**শ্রী গৌরীশঙ্কর রিয়াং :—** (শান্তির বাজার) :— অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ১৫।

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ১৫।

**শ্রীঅরুনকুমার কর (মন্ত্রী)** মিঃ স্পীকার স্যার, স্টার্ড কোয়েশ্চান নং - ১৫।

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বছরে (১৯৯১/১৯৯২ ইং) নূতন হোস্টেল (বয়েজ, গার্লস, এস. সি. এস. টি, পৃথক পৃথক ) খোলার পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে কিনা,

২। যদি নেওয়া হয়ে থাকে কোথায় কয়টি ও স্টুডেন্ট ষ্ট্রেংথ কত (ব্লক ভিত্তিক আলাদা হিসাব) ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। কাঞ্চনপুর ব্লক

১। দামছড়া হাই স্কুল - ৪০ এস. টি.। বালক।

পানিসাগর ব্লক

১। কদমতলা ফটিকরায় উচ্চ মাধ্যমিক বিদ্যালয় - ৩০ এস. টি, এস, সি. বালক,

২। প্রত্যেকরায় উচ্চ বিদ্যালয় - ২০ এস. সি, বালক।

কুমারঘাট ব্লক

১। আর. কে. ইনষ্টিটুয়েশন - ৫০ এস. সি. বালক।

ছামনু ব্লক

১। ভাইবোন ছড়া উচ্চ বিদ্যালয় - ২০ এস. টি. বালক।
২। " - ২০ এস. টি. বালিকা।

সালেমা ব্লক

১। চন্দ্রাইপাড়া উচ্চ মাধ্যমিক বিদ্যালয় - ৩০ এস, টি, বালক,
২। কে. সি. গার্লস উচ্চ মাধ্যমিক বিদ্যালয় - ৩০ এস. সি. বালিকা।

মাতারবাড়ী ব্লক

১। কে. বি. ইনষ্টিটিউশন ৫০ এস., সি, বালক,
২। উদয়পুর উচ্চ মাধ্যমিক বালিকা বিদ্যালয় ৫০ এস. টি. বালিকা।

বগাফা ব্লক

১। শান্তির বাজার উচ্চ মাধ্যমিক বিদ্যালয় ৩০ এস. সি. বালক।

মোহনপুর ব্লক

১। ঈশানপুর উচ্চ মাধ্যমিক বিদ্যালয় ৫০ এস টি. বালক।

আগরতলা টাউন

১। রানীবিদ্যাপীঠ বালিকা বিদ্যালয় ৩০ এস. সি. বালিকা।

খোয়াই ব্লক

১। খোয়াই বালিকা উচ্চ মাধ্যমিক বিদ্যালয় ২০ এস. সি, বালিকা।

তেলিয়ামুড়া ব্লক

১। মুঙ্গিয়াবাড়ী উচ্চ বিদ্যালয় ৫০ এস. টি. বালক। মোট ১৫।

| এস. টি. বয়েজ | এস. টি. গার্লস | এস. সি. বয়েজ | এস. টি. গার্লস | এস. টি./এস. সি. বয়েজ |
|---|---|---|---|---|
| ৫ | ২ | ৪ | ৩ | ১ |

শ্রী গৌরী শঙ্কর রিয়াং ঃ— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন যে বিভিন্ন ব্লকে আরও নূতন হোষ্টেল খোলা হবে। আমরা দেখেছি কিছু কিছু হোষ্টেল তৈরী হয়ে আছে বহুদিন যাবৎ, কিন্তু এগুলি খোলার কথা বলছেন নাকি নূতন করে স্যাংশান দিয়ে হোষ্টেল নির্মান করে খোলার কথা বলছেন? দ্বিতীয়তঃ; আগরতলায় যে ভাবে হোষ্টেলের জন্য চাপ বাড়ছে, আমার পরবর্তী প্রশ্নেও সেটা আছে যে বোধজং, উমাকান্ত, তুলসীবতী হোষ্টেল গুলিতে একটা সীটে দুই জন করে ছাত্র এবং ছাত্রী থাকতে বাধ্য হচ্ছে। মাননীয় মন্ত্রী মহোদয় আগরতলার হোষ্টেল গুলিকে এ্যাকসটেণ্ড

করা সম্পর্কে কোন কথা বলেননি। তিনি স্পষ্ট করে বলবেন কিনা তুলসীবতী বালিকা বিদ্যালয়, উমাকান্ত: বোধজং এবং আগরতলায় অবস্থিত অন্যান্য হোষ্টেলগুলিতে চাপ কমাতে ব্যবস্থা গ্রহন করবেন কিনা ?

**শ্রী অরুন কুমার কর মন্ত্রী :—** স্যার, ১৯৯০-৯১ ইং সালে ৩৪ টি নব নির্মিত হোষ্টেল চালু করার জন্য মোট ১৭০ টি পদ সৃষ্টির জন্য প্রস্তাব করা হয়েছিল। শেষ পর্যন্ত ১৯৯১-৯২ ইং সালে অর্থ দপ্তর ১৫ টি নব নির্মিত হোষ্টেল চালু করার জন্য ৪৫ টি পদ সৃষ্টির মঞ্জুরী দেন। পদগুলি পূরণ করে হোষ্টেলগুলি চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমি আগে আমার উত্তরে বলেছি যে, রানীবিদ্যাপীঠ স্কুলে ৩০ জন এস, সি, বালিকার জন্য একটা হোষ্টেল চালু করা হচ্ছে। এটা ঠিক যে বর্ত্তমানে আগরতলার হোষ্টেলগুলিতে ছাত্র এবং ছাত্রীদের অত্যাধিক ভাবে চাপ আছে। এই সমস্ত স্কুল গুলিতে যারা ভর্ত্তি হচ্ছে, তারা আগরতলায় থাকতে চায়, তাদেরকে আমরা স্থান দিতে পারছি না। তুলসীবতী বালিকা বিদ্যালয়ে ভর্ত্তি হচ্ছে তারা আগরতলায় বাসস্থানের বিকল্প ব্যবস্থা করতে পারে না। সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ ক্রমে এবং বর্ত্তমান আবাসিকদের সম্মতিক্রমে তারা হোষ্টেলগুলিতে থাকে। এতে বর্ত্তমানে হোষ্টেলগুলিতে চাপ বেশী হয়। তথাপি আগরতলা শহরে ছাত্রছাত্রীদের আবাসিক ব্যবস্থা আরও উন্নত করা যায় কিনা সেটা নিয়ে সরকার ভাবছেন।

**শ্রী নকুল দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা রাজ্যে বিভিন্ন সাবডিভিশনে এস, টি এবং এস, সি ছাত্রছাত্রীদের জন্য তৈরী হোষ্টেলগুলির অনেকগুলিতে সি, আর, পি এবং টি, এস, আর এবং অন্যান্য প্যারা মিলিটারী ফোর্স রাখা হয়েছে। যার জন্য এই সমস্ত হোষ্টেলগুলি দীর্ঘদিন ধরে বন্ধ আছে। এই বিধানসভার কমিটি একাধিক বার সরকারের নিকট বিকমণ্ড করেছেন যে, এই হোষ্টেলগুলি খোলা হউক। তথাপি এই সমস্ত হোষ্টেলগুলি এখনও খোলা হচ্ছে না। এস, টি, এস, সি, ছাত্রছাত্রীদের হোষ্টেলগুলিতে সি, আর পি, টি, এস, আর এবং অন্যান্য প্যারা মিলিটারী ফোর্স না রেখে অন্য জায়গায় তাদের রাখা যায়। সেটা না করে এই সমস্ত বোর্ডিং হাউসগুলিতে সি, আর, পি, টি, এস, আর এবং অন্যান্য প্যারা মিলিটারী ফোর্সদের রেখে দিয়ে সরকার তফশিলী জাতি এবং তফশিলী উপজাতিদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষনা করছেন। এই ভূমিকা কেন নিয়েছেন সরকার জবাব দেবেন কিনা ?

**শ্রী অরুনকুমার কর ( মন্ত্রী ) :—** স্যার, এটা আলাদা প্রশ্ন এবং সঠিক তথ্য আমার কাছে নেই। তবুও আমি বলছি হোষ্টেলগুলি চালু করতে সি, আর, পি, এবং অন্যান্য প্যারা মিলিটারী ফোর্স কোন বাধা হবে না, তাদেরকে সরিয়ে দেওয়া হবে। মাননীয় সদস্য এখানে যে সুড়সুড়ি দিচ্ছেন যে, এই সরকার তফশিলী জাতি এবং তফশিলী উপজাতিদের পরিপন্থী কাজ করছেন এটা ঠিক নয়। তাদের স্বার্থেই এই সরকার পদ সৃষ্টি করে হোষ্টেল খোলার জন্য যথোপোযুক্ত উদ্যোগ নিয়েছেন এবং অতি সত্বর বোর্ডিং হাউসগুলি খোলার জন্য ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** (কল্যাণপুর) :— সাপ্লিমেণ্টারী স্যার, আমি স্পেসিফিক একটা তথ্য বলছি। তেলিয়ামুড়ার কড়ুই লং এস. বি. স্কুলে একটা বোর্ডিং হাউস আমাদের বিধানসভার একটা কমিটি থেকে গত দুই বছর আগে সেখানে ভিজিট করতে গিয়েছিলাম। এবং তখন সেখানে দেখেছিলাম সি. আর পিরা সেই ছাত্রাবাসে বসবাস করছে। কমিটির পক্ষ থেকে সি. আর .পি ক্যাম্প সেখান থেকে অন্যত্র সরিয়ে নিবার জন্য বলা হয়েছিল এবং তখন স্কুলের ইনচার্জ যিনি ছিলেন তিনি বলেছিলেন কিছু দিনের মধ্যেই সি. আর. পি তুলে দেওয়া হবে। কিন্তু তিন বছর হয়ে গেল সেখানে এখনও সি. আর পি ক্যাম্প আছে। এই ছাত্রাবাসের অচল অবস্থার জন্য ছাত্ররা শিক্ষার সুযোগ পাচ্ছে না। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী এখনই কোন পরিকল্পনা গ্রহণ করে সেই ছাত্রাবাস খোলার ব্যবস্থা করা হবে কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীঅরুণ কুমার কর (মন্ত্রী) :—** স্যার, আমি আগেই বলেছি নূতন পদ সৃষ্টি করে নূতন হোষ্টেল খোলার জন্য আমাদের পক্ষে একটু অসুবিধা হয়েছিল। ইতিমধ্যে আমরা এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেছি। ১৫ টি হোষ্টেল চালু করার জন্য আমরা ৭০ টি নূতন পদ সৃষ্টি করেছি। অন্তত ১৫ টি হোষ্টেলের মধ্যে চালু করার জন্য আপাততঃ ব্যবস্থা গ্রহন করা হবে।

**শ্রী গৌরীশঙ্কর রিয়াং :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী উনার প্রশ্নের উত্তরে বলেছেন যে, তুলসীবতী বালিকা বিদ্যালয়ের ছাত্রাবাসে অতিরিক্ত ছাত্রা পেয়িং গেস্ট হিসাবে থাকার ব্যবস্থা দীর্ঘ দিন ধরে চালু ছিল। এডুকেশ্যান ডিপার্টমেণ্টের এক তুঘলকী ফরমানের ফলে এই দীর্ঘ দিন ধরে অবস্থানরত ছাত্রীদের বের করে দেবার জন্য স্কুল কর্তৃপক্ষ সেই তুঘলকী অর্ডার পান। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি দীর্ঘ দিন ধরে যারা ছিল তারা কি ভাবে ছিল এবং হঠাৎ করে এই তুঘলকী ফরমানই বা কেন হলো এবং তাদের শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত করার এটা একটা চক্রান্ত কিনা ? আর যদি না হয়ে থাকে সেই সকল ছাত্রীদের পড়াশুনার সুযোগ করে দেওয়ার জন্য নূতন করে ছাত্রাবাস নির্মাণ করা বা সেই রকম কোন ঘর ভাড়া করে তাদেরকে সেখানে রেখে পড়াশুনার সুযোগ দেওয়া হবে কিনা ?

**শ্রী অরুণকুমার কর ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি আমার উত্তরে বলেছি যে, তুলসীবতীতে পাঠরতা ছাত্রীরা যারা তুলসীবতীর হোষ্টেলে চান্স পায় নি অথচ বিকল্প ব্যবস্থা করতে পারে নি এই রকম কিছু ছাত্রী সংশ্লিষ্ট কর্তৃপক্ষের অনুমোদন নিয়ে আবাসিক যারা আছে তাদের সম্মতিক্রমে অতিরিক্ত ভাবে তারা ঐখানে কিছু থাকছে। সম্প্রতি এসেম্বলি এস. টি কমিটি এটা ডিসকনটিনিউ করার জন্য সুপারিশ করেছিলেন এবং যাতে ছাত্রীদের জন্য বিকল্প ব্যবস্থা করার জন্য আরও নূতন হোষ্টেল ইত্যাদি নির্মান করা যায় তার জন্য ব্যবস্থা নেবার জন্য তাঁরা বলেছিলেন। শিক্ষা বিভাগ এই ব্যাপারে চিন্তা ভাবনা করছেন। বিকল্প আরো অতিরিক্ত হোষ্টেল এখানে দেওয়া যায় কিনা। অন্তর্বর্তী সময়ে একটা ডিসকনটিনিউ করা হয়েছিল, যদিও একটা শিক্ষা দপ্তরের অনুমোদন নিয়ে

করা হয়নি। অথাপি যে অবস্থা চলছিল অনুবর্তী সময়ে তাদের পূর্ব ব্যবস্থার মত এটা যাতে চালু থাকে এই কথা তাদেরকে বলে দেওয়া হয়েছিল। ফলে আমি মনে করি যে উপজাতি ছাত্রছাত্রীরা যে সুযোগ সুবিধা পাচ্ছিল তা থেকে বঞ্চিত হবেনা।

**শ্রী বিদ্যাচন্দ্র দেববর্মা (আশারাম বাড়ী) :--** সাপ্লিমেন্টারী স্যার, গত বিধানসভার শেষ দিনে আমি চিঠি দিয়েছিলাম প্রতিটা মন্ত্রীকে। উনারা আমাদের আশ্বাস দিয়েছিলেন মৌখিকভাবে। আমি উল্লেখ করেছিলাম বেহালাবাড়ী উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের হোস্টেলটির অবস্থা। তাদের রান্নাঘর পুড়ে গেছে, স্কুলটি যাতে রিপেয়ার করা হয়, ফার্নিচার যাতে দেওয়া হয়, বোর্ডিং - এ থাকার জায়গা কম। কাজেই এটাকে আকৃমটেনশনি করার জন্য এইসব লিখে আমি চিঠি দিয়েছিলাম। মন্ত্রী মহাশয় আমাকে আশ্বাস দিয়েছিলেন হবে, কিন্তু আজ পর্যন্ত তার কোন সাড়া পাওয়া যায়নি। আর তেলিয়ামুড়া দ্বাদশ স্কুলের যে বোর্ডিং হাউস সেখানে ছাত্ররা থাকতে পারছে না। কারণ উপজাতিরা যেখানে বাজারেই যেতে পারছেনা সেখানে বোর্ডিং - এ থাকবে কি করে তাই ছাত্ররা বাধ্য হয়ে অন্য জায়গায় থেকে পড়াশুনা করে। হোষ্টেলে উপজাতি ছাত্ররা থাকতে পারছেনা, তাদের থাকার জন্য সরকার পক্ষ থেকে কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রী অরুণকুমার কর ( মন্ত্রী ) :—** স্যার, বেহালবাড়ী উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উপজাতি ছাত্র-ছাত্রীরা যেসমস্ত অসুবিধার সম্মুখীন হয়েছেন, মাননীয় সদস্য যেসমস্ত অসুবিধার কথা বলেছেন আমি উনার সাথে মত বিনিময় করছি। এই বোর্ডিং এবং স্কুলটির জন্য আমরা সমস্ত রকম ব্যবস্থা নেব। আর তেলিয়ামুড়ার স্কুলের যেকথা বলছেন এইরকম কোন তথ্য আমার কাছে নেই। এই ব্যাপারে সুনির্দিষ্ট-ভাবে বলতে পারছিনা।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং - ৩৭।

**শ্রী রতন চক্রবর্তী (রাষ্ট্রমন্ত্রী) :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং - ৩৭।

**প্রশ্ন**

১। জোট সরকারের আমলে রাজ্যের মোট কয়টি ক্লাবকে কি কি ধরনের সাহায্য দেওয়া হয়েছে ?

২। উক্ত সাহায্য বাবদ আর্থিক ব্যয়ের পরিমাণ কত ? এবং

৩। আরও সাহায্য দেওয়ার পরিকল্পনা আছে কিনা ?

**উত্তর**

১। জোট সরকারের আমলে মোট ৮২টি ক্লাবকে নিম্নলিখিত বৎসরগুলিতে ক্লাব গৃহ নির্মাণ, আসবাব পত্র অনুদান রূপে সাহায্য করা হয়েছে।

ক্লাবগৃহ নির্মাণ বাবদ অনুদান :—

১৯৮৭— ৮৮ ইং সনে মোট, ১,০০,০০০ টাকা

১৯৮৮— ৮৯ ইং সনে মোট, ২,০০,০০০ টাকা

১৯৯০— ৯১ ইং সনে মোট, ১,৬০,০০০ টাকা

আসবাব পত্রের জন্য অনুদান :—

১৯৯০—৯১ইং সনে মোট ১৫,০০০ টাকা।

২। উক্ত সাহায্য বাবদ আর্থিক ব্যয়ের পরিমাণ মোট ৪,৭৫,০০০ ( চার লক্ষ পঁচাত্তর হাজার ) টাকা মাত্র।

৩। আছে।

**শ্রী রবীন্দ্র দেববর্মা :—** সাপ্লিমেন্টারী স্যার, বর্তমানে গ্রাম এলাকায় ক্লাবগুলিতে যুবকযুবতী-দের খেলাধূলার মান যথেষ্ট আছে এবং বামফ্রন্টের আমলে এরা কারের নামে মানুষকে বিভ্রান্ত করছিল। এই সরকার ক্ষমতায় এসে যেসমস্ত দিয়েছেন তার জন্য ধন্যবাদ। এই সরকারের আর কোন পরিকল্পনা আছে কিনা গ্রামীণ যুবক যুবতীদের খেলাধূলার মান উন্নয়ন করার এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রী রতন চক্রবর্তী ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মি: স্পীকার স্যার, আগে এই টাকাটা বিভিন্ন ব্লকের হাতে দিয়ে দেওয়া হত, আমাদের কাছে এমন কোন তথ্য নেই যে কিভাবে এই টাকাটা খরচ করা হয়েছে। আমি এই দপ্তরে আসার পর আমরা আগরতলায় রবীন্দ্র শতবার্ষিকী ভবনে সবাইকে আমন্ত্রণ করে সরাসরি তাদের হাতে তাদের অনুদান তুলে দিয়েছি। কারণ আমরা মনে করি যে এতে তাদেরকে উৎসাহ দেওয়া হয় এবং তারা যাতে আরও বেশী করে খেলাধূলাতে অংশ গ্রহণ করতে পারে তার ব্যবস্থা করা হয়। আমরা তাদের কাছে অলরেডি হিসাব চেয়েছি, যে টাকাটা দেওয়া হয়েছে সেটাকে তারা ঠিক ভাবে কাজে লাগিয়েছে কি না জানানোর জন্য। হিসাবটা দেখলেই বুঝতে পারবেন, আগরতলা শহরের চেয়ে বাইরেই আমরা এই অনুদান বেশী দিয়েছি। পশ্চিম জেলাতে দিয়েছি ৫০টি ক্লাবকে, উত্তর জেলাতে দিয়েছি ১০টি ক্লাবকে দক্ষিন জেলাতে দিয়েছি ১৭টি ক্লাবকে। এবারও আমাদের পরিকল্পনা আছে যাতে গ্রামের বিভিন্ন ক্লাবগুলি খেলাধূলায় অংশ গ্রহন করেণ যারা তাদের প্রতিবেশী আছেন তাদের কাছে আমাদের অনুরোধ থাকবে যাতে এই টাকাগুলি সঠিকভাবে ব্যয়িত হয় এবং তারা যাতে বিভিন্ন কর্মসূচীতে অংশ গ্রহন করেণ, সেটা দেখা অত্যন্ত জরুরী, কারণ সরকারী টাকা সম্পর্কে মানুষের একটা ধারনা বিভিন্নভাবে হয়েছে যে সরকারী টাকা মানেই যে কোন ভাবে খরচ করা যাবে, এই ধরণের মানসিকতা দূর করার জন্য সকলের সাহায্য প্রয়োজন এবং ক্লাবগুলির কাছেও আমরা আবেদন করেছি বিভিন্ন সময়ে এবং আজকাল বেশ কিছু ক্লাব

আমরা দেখেছি বিভিন্ন জায়গায়. যদিও সরকারী সাহায্যের পরিমাণ এমন কিছু নয়, তবুও তাদের মধ্যে একটা উৎসাহের সঞ্চার হয়েছে. তারা বিভিন্নভাবে খেলাধূলার ব্যবস্থা করেছেন, খেলাধূলায় পার্টিসিপেট করছেন, বিভিন্ন অনুষ্ঠানে অংশ গ্রহণ করেছেন। আমাদের আরও পরিকল্পনা আছে এবার আমরা সেন্ট্রাল মন্ত্রকের সঙ্গে যখন কথা বলেছি, যেমন ক্লাব ছাড়াও স্কুলগুলির জন্যও কেন্দ্রীয় মিনিষ্টার মমতা ব্যানার্জির সঙ্গে দেখা করার পর উনি কিছু স্কীম আমাদের দিয়েছেন যাতে প্রত্যেকটা ব্লকে একলক্ষ টাকা করে বিভিন্ন স্কুলগুলিকে আমরা দিতে পারি এবং ক্লাবগুলিকেও যাতে আরও সাহায্য দিতে পারি, তার জন্য ওনার কাছে চিঠিও দেওয়া হয়েছে এবং উনি আশ্বাস দিয়েছেন যে আরও বেশী টাকা যাতে এবার অনুদান হিসাবে ত্রিপুরা রাজ্যকে দেওয়া যায় তার জন্য উনি ব্যবস্থা নেবেন।

**কেশব মজুমদার (কাঞ্চনপুর)** :— মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে, আগে গ্রামীণ খেলাধূলার জন্য বামফ্রন্টের আমলে যেটা দেওয়া হত সেটা পঞ্চায়েতগুলিকে দিয়ে দেওয়া হত। মানে পঞ্চায়েতের মারফতে এটা কন্ট্রোল করা হত। আর এই সরকার এসে ক্লাবের মাধ্যমে সেই সব টাকা দিচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, সারা রাজ্যে ক্লাবকে অনেক টাকা দেওয়া যেতে পারে। কিন্তু স্পোর্টসের নাম করে যে টাকা দেওয়া হয় সে টাকাগুলি স্পোর্টসের কাজে খরচ হয়েছে কিনা এবং এই ধরণের স্পোর্টসের সঙ্গে জড়িত সারা রাজ্যে কয়টা ক্লাব আছে এরা যে স্পোর্টস করছে এইটা সরকারের তরফ থেকে যাচাই করবার জন্য মানে যে টাকা দেওয়া হয়েছে এই টাকা এই ক্লাবগুলি স্পোর্টসেই খরচ করছে এটা যাচাই করার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন গ্রাম ভিত্তিক, জেলা ভিত্তিক, সাবডিভিশন ভিত্তিক এই ধরণের গ্রামীণ ক্রীড়া প্রতিযোগিতার কোন ব্যবস্থা করা হয়েছে কি না এবং যে ক্লাবগুলিকে স্পোর্টসের জন্য টাকা দেওয়া হয়েছে তারা স্পোর্টসে অংশ গ্রহণ করেছে কিনা এই রকম কোন তথ্য ওনার কাছে আছে কি না? যদি সেটা না হয় তাহলে ক্লাবগুলিকে টাকা দেওয়ায় উদ্দেশ্যটাই নষ্ট হবে। আমাদের অভিজ্ঞতা হচ্ছে এই ধরণের খেলাধূলা বন্ধ হয়ে গেছে, গ্রামীন ক্রীড়া বলতে কিছু নেই। হয়তো গ্রামীণ ক্রীড়ার নাম করে শহরের মধ্যে দুই একটা ব্যাপার হয়। মাননীয় মন্ত্রী নিজেই বললেন যে, আমরা এইগুলিকে উৎসব করেছি রবীন্দ্র ভবনের মধ্যে এনে। এখানে গ্রামীণ ক্রীড়ার মহোৎসব হয়েছে এবং এর জন্য টাকা দেওয়া হচ্ছে, তা এই টাকা কি স্পোর্টসে ব্যবহার করা হচ্ছে না কি অন্য কোন সমাজ বিরোধী কাজে ব্যবহার করা হচ্ছে অস্ত্র শস্ত্র সংগ্রহ করার জন্য এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**রতন চক্রবর্তী (রাষ্ট্রমন্ত্রী)** :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনি ওনার চিন্তা ধারাটা খুব ভাল কিন্তু আমি কি বলতে চেয়েছি সেটা উনি ধরতে পারেন নি মনে হচ্ছে। আর অস্ত্র শস্ত্র কিনতে এত অল্প টাকা দিয়ে হয় না, এটা বাস্তব অভিজ্ঞতা, যাই হোক। এখানে ব্যাপার হচ্ছে, এই যে ক্লাব গ্রান্ট এটা পারটিকুলার কোন গ্রামীণ ক্রীড়ার জন্য দেওয়া হয় না। গ্রামীণ ক্রীড়া আলাদা পত্র

পত্রিকায় আপনারা নিশ্চয়ই দেখেন গ্রামের বিভিন্ন জায়গায় খেলাধূলা হচ্ছে, এটা হচ্ছে আমি একটা ক্লাব এওয়ার্ড কমিটি করেছিলাম। এতে কতগুলি ক্রাইটেরিয়া আমরা করেছি, যদিও গ্রামে এই সমস্ত ক্রাইটেরিয়া এই মুহূর্তে ফুলফিল করা সম্ভব না। যেমন তাদের নিজস্ব ল্যাণ্ড থাকা দরকার, এই একচুয়েলী কনস্ট্রাকশন পারপাসে দেওয়া হয়, ক্লাব গৃহ নির্মাণের জন্য সেখানে আমরা তাদেরকে কিছু বিধিনিষেধের মধ্যে ফেলতে চাইছি। যদিও গ্রামে অনেকের জায়গা আছে কিন্তু ঘর তুলতে পারছে না,-কোথায় বসবে? তারপর তো খেলাধূলার প্রশ্ন। এমনিতে মাঠও নেই। কিন্তু আমরা ক্ষমতায় আসার পর ফার্স্ট প্রায়রিটি দিয়েছি মাঠ তৈরীর জন্য। আমরা স্কুলের হেডমাষ্টারদের সরাসরি দপ্তর থেকে টাকা দিয়েছি। আর ক্লাবগ্র্যান্টস্-এর জন্য যে টাকার কথা বলেছেন সে রকমের কোন তথ্য আমাদের দপ্তরে নেই। তবে পঞ্চায়েতের মাধ্যমে বিলি করলে পরে এইটা যে কতখানি উৎসাহ সঞ্চার করবে-জানিনা। কিন্তু আমরা এখানে দশজনকে ডেকে তাদের হাতে তুলে দিচ্ছি। এবং সেটাতে আমার মনে হয় ডেফিনিটলি তাদের সঙ্গে সরকারের সরাসরি যেমন একটা যোগাযোগ হচ্ছে তেমনি সাধারণ মানুষ জানতে পারছে কোন্ কোন্ ক্লাব কারা কিভাবে কত টাকা পাচ্ছে। এই হিসেব নিকেশটা মানুষের জানা থাকা দরকার। এই জন্য যে তাদের একটা মানসিক চাপ থাকবে যে এই টাকাটা যদি আমরা সুষ্ঠভাবে খরচ না করি অন্ততঃ দু'দিন পরে হলেও ক্লাব কমিটি বা ক্লাবের সদস্যরা সে সম্পর্কে প্রশ্ন করবে। সেই জন্য আমরা কতগুলি ক্রাইটেরিয়া রেখেছি যে, তাদের কন্‌ষ্টিটিউশন থাকতে হবে, তাদের মেম্‌বারস্ থাকতে হবে, এগ্‌জিকিউটিভ্ কমিটি থাকতে হবে। সেগুলার সোস্যাল সার্ভিস এর মধ্যে তারা যে রয়েছে সেই ধরণের একটিভিটিজের প্রামাণ্য তথ্যাবলী আমাদের দিতে হবে। আমরা একরডিংলি লিখিও। আপনাদেরও অনেকঅভিজ্ঞতা রয়েছে। কারণ আপনারাও বহুদিন সরকারে ছিলেন। বহু অ্যাসোসিয়েশন্, বহু সংস্থা রয়েছে যাদেরকে সরকার অনুদান দেয় অথচ ওদের তরফ থেকে আশানুরূপ সাড়া পাওয়া যায় না। চিঠিটি লিখলেও অনেকে ঠিকমত উত্তর দিতে চায় না। তারা কি কাজে টাকাটা খরচ করেছেন বা কতটুকু অগ্রগতি হয়েছে খেলাধূলার, এইটা তারা জানাতে চান না। এটা খুবই দুর্ভাগ্যজনক-আমার মনে হয়। এটাতে সবারই দৃষ্টি দেওয়া দরকার কারণ সরকারী টাকার নয়ছয় করার জন্য নয় এইটার প্রপার ইউটিলাইজ যদি না হয় তাহলে আমাদের সবারই ক্ষতি। আপনাদের এই কথাটা সেই দিক থেকে সত্য। কিন্তু অনেক ক্লাব রয়েছে -গ্রামেগঞ্জে বিশেষকরে পার্বত্যঅঞ্চলে। আমি নিজেও বহু জায়গায় গিয়েছি, অনেক এম, এল, এ, রা বা মন্ত্রীরা প্রোগ্রাম করেছেন। অনেকে খুব সুন্দর ঘর করেছেন। আমরা হয়তো তাদের পাঁচ হাজার টাকা করে দিয়েছি। কিন্তু তারা নিজেরা শ্রম দান করে বন কেকে বাঁশ, ছন্ ইত্যাদি কেটে এনে নিজেরা ঘর তৈরী করেছেন। এই দুই তিন বছরে তাদের কিছু কিছু খেলাধূলার জিনিস্‌ও আমরা দিয়েছি এবং প্রায় ৮ লক্ষ টাকার মত খেলাধূলার জিনিস আমরা তাদের দিয়েছে। তো-আমরা চাইছি সরাসরি একটা যোগসূত্র হোক।

অনেকদিনের একটা মানসিকতা তৈরী হয়েছে যে, সরকারী টাকার আর কোন হিসেব দিতে হয়না। এজন্যে কারোর কাছে জবাবদিহি করতে হয়না। এই জিনিসটা দূর হওয়া দরকার। আমার মনে হয় সবাই সহযোগিতা করলে ধীরে ধীরে একটা বাতাবরণ তৈরী হবে। আর গ্রামীণ ক্রীড়ার সঙ্গে এর কোন যোগাযোগ নেই। এইটা মেইনলি কনস্টাকশন্ হেড্ থেকেই টাকাটা দেওয়া হয়।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী যেসমস্ত তথ্য উপস্থিত করেছেন— জানিনা এখানে যে কয়েকটি ক্লাবের নাম উনি করেছেন যেগুলি রেজিস্টার্ড কি না ? জানিনা এখন রাজ্যে কতটা রেজিস্টার্ড ক্লাব আছে ? বামফ্রন্ট সরকারের আমলে রেজিস্টার্ড ক্লাব যতগুলি ছিল — তাদের প্রতিটি ক্লাবকে খেলার মাঠ সংস্কার বা নির্মাণের জন্য বা বিভিন্ন খেলাধুলার সামগ্রী কেনার জন্য কিছু টাকা দেওয়া হতো। এমনকি বামফ্রন্ট সরকার যাবার আগেও কিছু রেডিও সেট এবং টি, ভি, সেট কিনে দিয়েছিলেন। কিন্তু এই কংগ্রেস (ই)-টি, ইউ, জে, এস, জোট সরকার যেইমাত্র ক্ষমতায় আস্‌লো—তখন বাস্তব যে অবস্থা সেটা বলছি। তখন কি হলো—সেই রেডিও সেটগুলি, টি, ভি সেটগুলি ক্লাবের নামে কিছু আর তাদের চেয়ারম্যানদের নামে কিছু দিয়ে দিলো ; এবং এই চেয়ারম্যানরা কি করলো — যেখানে ইলেকট্রিফিকেসান নাই সেখানে তারা টি ভি সেটগুলি তাদের বাড়ীতে নিয়ে গেল। কারণ টি, ভি, দেখার মত নাকি তাদের কোন ক্ষমতা নেই। সেখানে ব্যাটারী না কিন্‌লে পরে নাকি সেটা দেখা হয় না। কাজেই এই যে চেয়ারম্যানরা বিশেষ করে খোয়াই সাব-ডিভিশনের মধ্যে যে বেহালাবাড়ী, রাজনগর, চম্পাহাওর, পদ্মবিল, রতনপুর, ইত্যাদি যে সমস্ত রেজিস্টার্ড ক্লাব রয়েছে সে সমস্ত ক্লাবের ছেলেরা অন্ততঃ ন্যাশন্যাল প্লেয়ার হিসাবে তারা খেলেছিল। এমনকি আগরতলার সঙ্গেও তারা চ্যালেঞ্জ করেছিলেন। কাজেই এই সমস্ত ইন্টার ন্যাশন্যাল প্লেয়ার যারা তাদের কোন চান্স দেবার মত অবস্থা এই জোট সরকারের আমলে আমরা দেখিনি।

আর এইখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে হিসেবে দিয়েছেন— সেই হিসেব অনুযায়ী এই সমস্ত টাকা-পয়সা তাদের হাতে পৌছেছে কি না জানি না। আমার তো মনে হয় ক্লাবকে একটি পয়সাও বাস্তবে উনি দেননি।

আমার মনে হয় একটা টাকা পয়সাও বাস্তবে উনারা কোন ক্লাবকে দেন নাই। উনি টাকটা মেরেছেন না হয় উনার সঙ্গে যারা আছেন তারা মেরেছেন ; কাজেই বাস্তবে সব কিছু পরীক্ষা-নিরীক্ষা করে সেসমস্ত ক্লাবগুলিকে এই সমস্ত সুযোগ সুবিধা দেবেন কিনা এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীরতন চক্রবর্তী (রাষ্ট্রমন্ত্রী) :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি একজন বর্ষীয়ান নেতা। উনার যথেষ্ট অভিজ্ঞতা আছে। আমি প্রথম প্রবলেমটার কথা বলি। ক্লাবগুলিকে টি, ভি, দেওয়া হয়না। আসলে এটা যুব কল্যাণ দপ্তরের নয়। এটা তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে দেওয়া হয়। তবে আমি বলছি যে, একটা সমস্যা আছে, আপনি যেটা বলছেন। আমরা ১০০০ টা

টি, ভি, সেট সারা ত্রিপুরা রাজ্যে বিতরণ করেছি। আমাদের কাছেও কিছু কিছু অভিযোগ আছে যে অনেকেই এই টি; ভি, গুলি ব্যক্তিগত কাজে ব্যবহার করছেন। এটা একটা সমস্যা। গ্রামের ১০ জন লোক যাতে দেখতে পারেন তারজন্য আমরা এটা চালু করেছি। কিন্তু কিছু কিছু জায়গায় ভাঙ্গা ঘরে এই টি, ভি গুলি রাখার ফলে কিছু কিছু টি, ভি, চুরি হয়েছে। এখন আমার ইন্স্যুরেন্স চালু করেছি। এই ইন্স্যুরেন্স ৫০ টাকা জমা দিয়ে দপ্তর থেকে ইন্স্যুরেন্স করিয়ে নিতে হয়। তারপর ইন্স্যুরেন্স কোম্পানী কমপেনসেট করে।

তবে আপনি ইন্টার-ন্যাশনেল প্লেয়ারদের কথা যেটা বলেছেন সেটা আমার ঠিক জানা নেই। আপনার কাছে তথ্য থাকলে আপনি সেই তথ্য আমাকে দেবেন। কিন্তু আপনাকে জানানোর জন্য বলছি যে, কয়েক বছর পর এবার মাত্র সাঁই যে বৃত্তি দেয় তাতে ত্রিপুরার ছেলেমেয়েরা সবচেয়ে বেশী বৃত্তি পেয়েছে উত্তর-পূর্বাঞ্চলের মধ্যে। এবং বহু বছর পর আমরা ২টা গোল্ড মেডেল পেয়েছি। তাদেরকে সেদিন ৫ হাজার টাকা করে দপ্তর থেকে দেওয়া হয়েছে। ব্রোঞ্জ এবং রৌপ্য পদক ত্রিপুরা রাজ্যে এসেছে, এটা আমার আপনার সবার গর্ব। আমি জানি যে সমস্যা আছে এবং ত্রুটি-বিচ্যুতি আছে—এই বিষয়ে কোন সন্দেহ নেই।

আর আপনি যেটা বলছেন, যে ক্লাবকে দেওয়া হয় না এটা ঠিক নয়। কারণ আপনার এলাকায় বোধ হয় না এবং ঠিকভাবে এপ্রোচ করতে পারেন নি। আপনার এলাকায় যদি কোন গ্রেণ্ডের দরকার থাকে আপনি নিশ্চয়ই রিকমেণ্ড করে আমার নিকট পাঠাবেন বা ক্লাব এওয়ার্ড কমিটির কাছে। যেটা আমাদের এম, এল, এ রতন লাল ঘোষ দেখছেন। এটা উনি দেখে থাকেন। এটা মোটেই ঠিক নয় যে ক্লাবগুলি পায় না। কারণ যখন ক্লাবগুলিকে দেওয়া হয় তখন সেখানে সাংবাদিকরা থাকেন, বিভিন্ন দপ্তরের অফিসাররা থাকেন। সবার সামনে আমরা চেক দিয়ে দেই। পঞ্চায়েতের মাধ্যমে তুলে, আমি এখানে মনে করিনা পঞ্চায়েতের মাধ্যমে এটার ব্যবস্থা করা উচিৎ। কারণ সেখানে আমার ধারণা যে সরা সরি তুলে দিলে অনেক বেশী উপকার হবে। এবং আমরা সেই সমস্ত ক্লাবগুলিকে আরও সাহায্যে প্রস্তুত আছি। এভাবে আপনার কথা থাকলে আমাদের কাছে নিশ্চয় দেবেন, যাতে করা যায়।

**মি: স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুকুমার বর্মন।

**শ্রী সুকুমার বর্মন** (নলছড়) :— মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৫৩।

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী) :—** মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৫৩

**প্রশ্ন**

১। সোনামুড়া মহকুমার বিদ্যালয় পরিদর্শকের অধীনে কেমতলী উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ের ছাত্র সংখ্যা কত এবং শিক্ষক সংখ্যা কত,

২। বর্তমানে উক্ত বিদ্যালয়ে প্রধান শিক্ষক আছে কিনা, এবং

৩। প্রধান শিক্ষক নেই এই রকম উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ের সংখ্যা রাজ্যে কত?

উত্তর

১। ছাত্রছাত্রীর সংখ্যা -২৮০ এবং শিক্ষক সংখ্যা—৬ জন।

২। না,

৩। ২৮৬ জন

**শ্রীসুকুমার বর্মণ** :— সাপ্লিমেন্টারী স্যার :— মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা যে, এই উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ে নুন শিফট্ এবং মর্নিং শিফট্-এ বিভক্ত আছে। নুন শিফট তিন জন শিক্ষক এবং মর্নিং শিফটে তিনজন শিক্ষক আছেন। নুন শিফটে যে তিন জন আছেন ষষ্ঠ শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্য্যন্ত তিনটি ক্লাসে তিন জন শিক্ষক এবং তারমধ্যে একজন ইনচার্জ। দেখা যায় যে বেশীর ভাগ সময়ে উনারা অফিসের কাজে ব্যস্ত থাকেন। কোন কোন দিন দেখা যায় যে সেই স্কুলে একজনও শিক্ষক আসেন নাই। এবং সেটাকে কেন্দ্র করে ছাত্ররা স্কুল ইন্সপেক্টরের কাছে ডেপুটেশানও দেয়। ধর্মঘটও করে। সেখানে বার বার আশ্বাস দেওয়া হয়েছে শিক্ষক দেওয়া হবে। এই তিন জন শিক্ষক দিয়ে নুন শিফট চলে কিনা এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ? এবং আর একটা বলতে চাই যে, গত ৯০ সালে বর্ষাকালীন অধিবেশনে আমি এই প্রশ্নটাই তুলেছিলাম, তখন মন্ত্রী বলেছিলেন যে, অতি শীঘ্র সেখানে শিক্ষকের ব্যবস্থা করা হবে। আমি এখন মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে —এক বছরতো হয়ে গেল আর কত বছর লাগবে সেই স্কুলে শিক্ষক পাঠাতে ?

**শ্রীঅরুণকুমার কর (মন্ত্রী)** :— মি : স্পীকার স্যার, এটা ঠিক ঐ বিদ্যালয়ে প্রয়োজনীয় শিক্ষক আমরা দিতে পারি নি। এটা দেওয়ার উদ্যোগ শীঘ্রই নেওয়া হবে, যাতে প্রয়োজনীয় শিক্ষক আমরা দিতে পারি এবং আর ঐ বিদ্যালয়ের প্রধান শিক্ষক যেটা সারা রাজ্যের ২৮৬ জন উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ের প্রধান শিক্ষকের পদ পূর্ণ। ১৯৮৭ সালে এটা ছিল ১৮০ এবং আমরা কিছু প্রধান শিক্ষককে আমরা প্রমোশন দিয়েছি। কিছু রিটায়রমেন্টে গিয়েছেন। এতে আরও ৮৫টি শূণ্য পদের সৃষ্টি হয়েছে। আর আমরা নূতন কিছু নিম্ন বুনিয়াদী বিদ্যালয়কে উচ্চ বুনিয়াদী দিতে আমরা আপগ্রেড করেছি, এতেও ১৮টি পদ শূন্য হয়েছে। কাজেই এই সকল শূন্য পদগুলি পূরণ করার জন্য আমরা ব্যবস্থা গ্রহণ করেছি। এবং শূন্য পদগুলি পূরন করে প্রমোশনের ভিত্তিতে পূরন করার পর ঐ বিদ্যালয়ে যাতে প্রধান শিক্ষক দেওয়া যায় সেই চেষ্টা নেওয়া হবে।

**মিঃ স্পীকার** :— শ্রী মাখনলাল চক্রবর্তী।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** :— মি : স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬২।

**শ্রীমতি বিভারাণী নাথ(রাষ্ট্রমন্ত্রী)** :— মি : স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬২।

প্রশ্ন

১। বার্দ্ধক্য ভাতা প্রকল্পে বর্তমান ১৯৯১-৯২ইং আর্থিক বছরে রাজ্য সরকার কতজন বৃদ্ধ, বৃদ্ধা ও পঙ্গুকে ভাতা দিবার জন্য লক্ষ্য মাত্রা ধার্য্য করেছেন,

২। প্রাক্তন সৈনিক সহ সব অংশের ন্যূনতম ভাতা প্রাপকদের জন্য ভাতা কমপক্ষে ১০০ (একশত) টাকা করার কোন প্রস্তাব সরকারের আছে কিনা, এবং

৩। ৬০ বৎসর বয়স্ক কৃষি শ্রমিকদের পেনশন ভাতা চালু করার প্রস্তাব সরকার গ্রহণ করিবেন কিনা ?

**উত্তর**

১। বার্দ্ধক্য ভাতা প্রকল্পে প্রতি গাঁও পঞ্চায়েতে অতিরিক্ত পাঁচজন বৃদ্ধ, বৃদ্ধাকে ভাতা দেওয়ার জন্য সরকার একটি প্রস্তাব খতিয়ে দেখছেন। এই বৎসরে অতিরিক্ত পঙ্গুকেও ভাতা দেওয়ার প্রস্তাব আছে।

২। বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

৩। অদূর ভবিষ্যতে সরকার এই প্রস্তাব খতিয়ে দেখবেন।

**শ্রী মাখনলাল চক্রবর্তী :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয়া মন্ত্রী মহোদয় এটা জানাবেন কি, এই যে উনি বলেছেন যে, এই বৎসর আর সাত জন বিবেচনা করা হবে। এই রকম রাজ্যে এই রকম বৃদ্ধ বৃদ্ধা পঙ্গু এদের সংখ্যা কত ? এবং এখন পর্যন্ত কত দেওয়া হচ্ছে, এবং এই সংখ্যা রাজ্যে এই রকম পঙ্গু বৃদ্ধ কত এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রী মতি বিভারানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** ১৯৯১-৯২ ইং আর্থিক বছরে অন্ধ শারীরিক বৃদ্ধএবং কুষ্ঠ রোগী সহ অতিরিক্ত দুই হাজার আটশ জনকে ভাতা দেওয়ার প্রস্তাব বিবেচনাধীন আছে। এই বিষয়ে সংশ্লিষ্ট সূত্র থেকে তথ্য সংগ্রহ করা হচ্ছে।

**শ্রীগৌরী শঙ্কর রিয়াং :—** সাপ্লিমেণ্টারী স্যার, ১৯৮৮ ইং সালে এই সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে সব ব্লকগুলিতে, প্রতি পঞ্চায়েতে দুই জন করে বৃদ্ধ ভাতা মানে আর নূতন করে নেওয়ার জন্য একটা সার্কুলার দেওয়া হয়েছিল, সেই সার্কুলার বাতিল হয় নি এবং এটা এখনও কার্য্যকরী হয় নি, এটা কেন এই অবস্থায় আছে মাননীয়া মন্ত্রী মহোদয়া এটা পরিষ্কার করে বলবেন কিনা ?

**শ্রীমতিবিভা রানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** আমরা প্রতি ব্লকে সার্কুলার দিয়েছি। সেই মতে প্রত্যেক গাঁও পঞ্চায়েত থেকে তথ্য আনার কথাও বলেছি, তথ্য আসলেই আমরা দিয়ে দেব।

**শ্রীদীপক নাগ (মজলিসপুর) :—** আমাদের জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর বিভিন্ন ব্লকে সেই সার্কুলার গিয়েছিল, আমার যতটুকু জানা আছে, প্রতিটি ব্লক থেকে সার্কুলার মোতাবেক উত্তর দপ্তরে এসে গেছে তিন বছর হয়েছে। কিন্তু এখনও সেই ব্যাপারে কেন সিদ্ধান্ত নেওয়া হচ্ছে না, সেটা মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কিনা ?

**শ্রীমতি বিভারানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, আমি মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি যে, সব ব্লক থেকে এখনও তথ্য সঠিক ভাবে আসে নি।

**শ্রী কেশব মজুমদার :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রী এখানে যে উত্তরটা দিলেন তাতে একটা কনফিউশান রয়ে গেল। অতিরিক্ত পাঁচ জনকে ভাতা দেবেন এটা সিদ্ধান্ত হয়েছে। এর মধ্যে ভাতা যারা পেতেন যারা অনেকে মারা গেছেন এই অতিরিক্ত পাঁচ জন সেই মৃতদের মধ্যে পড়বে না। সেই মৃতদের কোটাটাকে বাদ দিয়ে নতুন করে আরও পাঁচ জনকে দেবেন। দ্বিতীয় নাম্বার হচ্ছে যারা ভাতা পেতেন তাদের মধ্যে কতজন মারা গেছে এই পর্য্যন্ত, তারমধ্যে কতজনকে আবার ভাতা দেওয়া হল ঐ শূন্য জায়গাগুলিতে আর কতটা জায়গা এখনও খালি রয়েছে, যেগুলি খালি আছে সেগুলি পূরণ করার কি ব্যবস্থা আছে এটা মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কিনা?

**শ্রীমতি বিভারানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** স্যার, মাননীয় সদস্য যে শূন্য স্থানের কথা বলেছেন, সেগুলি ঠিক ঠিক ভাবে পূরণ করা হচ্ছে। আর কতটা শূন্যস্থান আছে, তা জানতে হলে আলাদা করে প্রশ্ন দিতে হবে।

**মিঃ স্পীকার :—** প্রশ্নোত্তর পর্ব শেষ। এখন যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হয় নি, সেগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তর-পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মন্ত্রী মহোদয়ের অনুরোধ করছি।

## ( ANNEXURES - "A" & "B" )
## REFERENCE PERIOD

সভার পরবর্তী কার্য্যসূচী হল—রেফারেন্স পিরিয়ড উল্লেখ পর্ব। এই উল্লেখ পর্বের প্রথম নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রী গৌরী শঙ্কর রিয়াং মহোদয় তাঁর নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুযায়ী সেটি উত্থাপন করার অনুমতি আমি দিয়েছি। এখন মাননীয় সদস্য শ্রী গৌরীশঙ্কর রিয়াং মহোদয়কে তাঁর নোটিশটির বিষয়বস্তু সভার সামনে পেশ করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী গৌরীশঙ্কর রিয়াং :—** স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হল — " গত ১২-৮-৯১ ইং 'দৈনিক সংবাদ' পত্রিকার প্রথম পাতার ৬ষ্ট কলমে প্রকাশিত "প্রত্যক্ষ সরকারী মদতে বই-এর দাম নিয়ে জালিয়াতি চলছে খবরের ঘটনা সম্পর্কে।"

**মিঃ স্পীকার :—** এখনও আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। তিনি যদি এক্ষুনি তাঁর বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন, তাহলে সময় চাইতে পারেন।

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী) :—** স্যার আমি আগামী ২০ শে আগষ্ট এই বিষয়ে আমার বক্তব্য রাখব।

**মিঃ স্পীকার :—** উল্লেখ পর্বের ২য় নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রী নকুল দাস মহোদয়। তাঁর নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষা করার পর গুরুত্ব অনুযায়ী সেটি উত্থাপন করার অনুমতি আমি দিয়েছি। এখন, আমি মাননীয় সদস্য শ্রী নকুল দাস মহোদয়কে তাঁর নোটিশটির বিষয় বস্তু সভার সামনে পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীনকুল দাস** (রাজনগর) :— স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হল — "গত ১১ ই আগষ্ট রাত্রে পূর্ব আগরতলা থানাধীন বনমালীপুরে বিধানসভার প্রাক্তণ সচিব শ্রীবারীন ভট্টাচার্য্যের কন্যা শ্রী মতি সোমা ভট্টাচার্য্য কতিপয় দুস্কৃতিকারী দ্বারা নিগৃহীত হওয়ার ঘটনা সম্পর্কে'।"

**মিঃ স্পীকার** :— 'এখন' আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। তিনি যদি এক্ষুনি এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন, তাহলে সময় চাইতে পারেন।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি আগামী ২১ শে আগষ্ট এই বিষয়ের উপর আমার বক্তব্য রাখব।

**মিঃ স্পীকার** :— উল্লেখ পর্বের ৩য় নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রী সুকুমার বর্মন মহোদয়। তাঁর নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুযায়ী সেটি উত্থাপন করার জন্য আমি অনুমতি দিয়েছি। এখন, আমি মাননীয় সদস্য শ্রী সুকুমার বর্মন মহোদয়কে তাঁর নোটিশটির বিষয় বস্তু সভার সামনে পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুকুমার বর্মণ** :— স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হল— 'গত ২১ শে জুলাই, ১৯৯১ ইং বামুটিয়ার বেরীমুড়া এলাকা থেকে ছাত্ররা নীরমহলে এসে ভ্রমণকালে হোম গার্ডেরা তাদের উপর অতর্কিতে আক্রমণ করার ফলে শুধাংশু সূত্রধর ও রতন সূত্রধর নামে দুই ছাত্র নিসংশভাবে খুন হওয়ার ঘটনা সম্পৃর্কে।

**মিঃ স্পীকার** :— এখন, আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। তিনি যদি এক্ষুনি এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন, তাহলে তিনি সময় চাইতে পারেন।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী):— স্যার, আগামী ২১ শে আগষ্ট এই বিষয়ের উপর আমার বক্তব্য রাখব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল—দৃষ্টি আকর্ষণী পর্ব। এই পর্ব্বে প্রথম নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীগৌরী শঙ্কর রিয়াং মহোদয়। তাঁর নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর, সেটি উত্থাপন করার অনুমতি আমি তাঁকে দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য শ্রীগৌরীশঙ্কর রিয়াং মহোদয়কে তাঁর দৃষ্টি আকর্ষনী নোটিশটির বিষয়বস্তু সভার সামনে পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীগৌরী শঙ্কর রিয়াং** :— স্যার, আমার দৃষ্টি আকর্ষনী নোটিশটির বিষয়বস্তু হল— "গত ১১-৮-৯১ ইং তারিখে স্যান্দন পত্রিকার ১ম পাতার ৬ষ্ঠ কলমে প্রকাশিত—'রিভলভার চুরির দায়ে ধৃত আসামীর হাসপাতালে মৃত্যু। খবরের ঘটনা সম্পর্কে।"

মি: স্পীকার :— এখন, আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে দৃষ্টি আকর্ষণী নোটিশটির বিষয়বস্তুর উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। তিনি যদি এক্ষুনি এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন, তাহলে তিনি সময় চাইতে পারেণ।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি আগামী ২১শে আগষ্ট তারিখে এই বিষয়ের উপর আমার বক্তব্য রাখব।

মিঃ স্পীকার :— আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করে এই হাউসে তোলার জন্য অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল—গত ১০ই জুলাই সদর মহকুমার মোহনপুর গ্রামের সবিতা দেবনাথকে একদল দুর্বৃত্ত কর্তৃক খুন করে আগরতলা কলেজ লেকের ধারে তার মৃতদেহ ফেলে রাখা সম্পর্কে।" আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে উত্তর দেওয়ার জন্য অনুরোধ করছি। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে পরবর্তী একটা তারিখ আমাকে জানাতে পারেণ।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২১শে আগষ্ট এর উপর বিবৃতি দেব।

মি: স্পীকার :— আমি আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীরুদ্রেশ্বর দাস মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করে এটা হাউসে উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল—গত ২রা আগস্ট বেলা আনুমানিক ১২-৩০ মিনিটের সময় কমলপুর থানাধীন চুলু বাড়ী গ্রামের নিবাসী শ্রী কুমুদ রঞ্জন দাস মহাশয়ের স্ত্রী শ্রীমতী অনিমা দাস নৃশংসভাবে খুন হওয়া সম্পর্কে।" আমি এখন মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর বিবৃতি দেবার জন্য। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে পরবর্তী একটা তারিখ জানাতে পারেণ।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২০শে আগস্ট বিবৃতি দেব।

## LAYING OF PAPERS ON THE TABLE

Mr. Speaker :— Papers to be laid on the table of the House. Now the question before the House—Laying of a copy of the certified Accounts and Audit Report in respect of the Tripura Road Transport Corporation for the year 1983-84 as required under sub-section (4) of section 33 of Road Transport Corporation Act. 1950. Now I would call on Minister in charge of the concerned Department to lay the Report before the House.

**Shri Samir Ranjan Barman (Minister) :—** Mr. Speaker Sir, I beg to lay before the House—a copy of the certified Accounts and Audit Report in respect of the Tripura Road Transport Corporation for the year 1983-84 as required under sub-section (4) of section 33 of Road Transport Corporation Act, 1950

**Mr. Speaker :—** Now, the question before the House-laying of a copy in respect of the Tripura Road Transport Corporation for the year 1984-85 as required under sub-section (4) of section 33 of the Road Transport Corporation Act, 1950. Now, I would call the Minister in charge of the Transport Department to lay the Report before the House.

**Shri Samir Ranjan Barman (Minister) :—** Mr. Speaker, Sir, I beg to lay before the House a copy of the Certified Accounts and Audit Report in respect of the Tripura Road Transport Corporation for the year 1984-85, as required under sub-section (4) of section 33 of the Road Transport Corporation Act. 1950.

## NO-CONFIDENCE MOTION

**Mr. Speaker :—** Leave of no confidence motion. I have received a Notice of Motion of No-confidence against the Council of Minister headed by Shri Sudhir Ranjan Majumder from Sri Dashrath Deb, Deputy Leader of the Opposition. The Motion is in order. Now I would request Sri Deb to seek the leave of the House to move the Motion.

Shri Dashrath Deb :— Mr. Speaker, Sir, I beg to move the motion of No-confidence against the Council of Minister headed by Sri Sudhir Ranjan Majumder,

( After Conting the Members wheras in form of the Motion)

**Mr. Speaker :—** Now I shall put the Motion for leave to vote. Those who are in favour of Motion for leave will lease rise in their seats.

**M . Speaker :—** Twenty five of opposition members are in favour of No-confidence Motion. The leave is granted as required number of Member have stood up in favour of the leave Motion. The Motion is taken up for discussion.

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, এই নো কনফিডেন্স মোশনের উপর আজকেই ডিসকাশন হউক। কারণ নো কনফিডেন্স মোশন সামনে রেখে হাউসের কাজ চালানো সম্ভব নয়।

**শ্রী সমর চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আজকে ডিসকাশন হলে প্রাইভেট মেম্বার্স রিজলিউশনের কি হবে। এগুলি বাতিল করা যাবে না।

**মিঃ স্পীকার :—** There are Private members' Resolutions from the ruling side, if they agree, this No-confidence Motion may be discussed,

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার :—** স্যার, আমাকে বলতে দিন। এখানে যে সম্যক বিষয়বস্তু আছে তা ইমপ্লিমেণ্ট আমাদের করতে হবে, সরকারকে দায়িত্ব নিতে হবে—

(গণ্ডগোল)

**শ্রী সমর চৌধুরী :—** স্যার, বিজনেস এডভাইসরী কমিটিতে আলোচনা হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার হাউসে রিপোর্ট প্লেইস করেছেন। হাউস তা অ্যাক্‌সেপট করেছে। কাজেই এখন আর কোন চেঞ্জ করা যায় না।

(গণ্ডগোল)

**Mr. Speaker :—** That is not the question. One thing is that, the person concerned is to move the resolution. If the person concerned does not move the resolution what you can do or what I can do. First of all, I shall announce the name of the person concerned his private resolution. It is allowed to—

**শ্রী সমর চৌধুরী :—** স্যার, এটা হতে পারে না। বিজনেস অ্যাডভাইসরী কমিটিতে যা আলোচনা হয়েছে এবং যে রিপোর্ট হাউস গ্রহণ করেছে তা চেঞ্জ করা যায় না। এটা করতে হলে বিজনেস অ্যাডভাইসরী কমিটির আবার মিটিং করে ঠিক করতে হবে।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** নো কন্‌ফিডেন্স মোশনের আলোচনা কবে হবে সেটা বিজনেস অ্যাডভাইসরী কমিটির মেটার নয়। কবে এটার আলোচনা হবে তা হাউস ঠিক করবে।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :—** আপনারাই ঠিক করুন এখন কি হবে ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, নো কন্‌ফিডেন্স মোশনের উপর আলোচনা হউক।

(গণ্ডগোল)

**শ্রী দশরথ দেব :—** যখন কোন নো কন্‌ফিডেন্স মোশান অ্যাকসেপট হয়, তখন ইমিডিয়েটলি এটা আলোচনা করা যায়। এটার কোন বার নেই। কিন্তু গভর্ণমেণ্ট বিজনেস ডেকে করতে হবে। কাজেই কোন অবস্থায়ই প্রাইভেট মেম্বার্স রিজলিউশন কাট হতে পারে না।

(গণ্ডগোল)

**শ্রী সুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** এটা কোন গভর্ণমেণ্ট বিজনেস নয়। নো কন্‌ফিডেন্স মোশান গভর্ণমেণ্ট বিজনেস নয়। ইট ইজ অলসো প্রাইভেট মেটারস।

(গণ্ডগোল)

**শ্রী দশরথ দেব :—** গভর্ণমেণ্ট বিজনেস না হলেও যখন এটা অ্যাকসেপ্ট হয় তখন সেটা প্রাইভেট বিজনেস হলেও গভর্ণমেণ্ট বিজনেস।

**মিঃ স্পীকার :—** নো কন্‌ফিডেন্স মোশনে সাফিসিয়েন্ট টাইম দেওয়া আমার কর্ত্তব্য। ইট ইজ মাই ডিউটি টু গিভ, যাতে আলোচনা চলতে পারে সেটা আমাকে দেখতে হবে। Now, for the buisness I received or now I got, enough time is not in my hand to spare. Now, there is twelve cr fifteen minutes in hand. So, till five you can discuss the matters. So, now, what you can do or can do ? One thing, when it tell to the person concernad to move it.

**শ্রী সমর চৌধুরী :—** স্যার, ইউ ক্যান নট ডু দ্যাট। প্রাইভেট মেম্বার্স রিজলিউশান মুভ করা হয়েছে এবং তার উপর এমেণ্ডমেণ্ট আনা হয়েছে।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার :— (মুখ্যমন্ত্রী ) :—** হোয়াট ক্যান বী ডান অব ক্যান নট বী ডান ইট ইজ নট ইওর বিজনেস ইট ইজ স্পীকারস্ বিজনেস।

**শ্রী সমর চৌধুরী :—** ইজ ইউ ক্যান নট ডু দিস। এমেণ্ডমেণ্ট অলরেডি মুভ করা হয়েছে এ্যাণ্ড আওয়ার এমেণ্ডমেণ্ট এ্যাকসেপ্টেড।

**শ্রী অমল মল্লিক ( বিলোনীয়া ) :—** স্যার, যিনি প্রাইভেট মেম্বার্স রিজলিউশান এনেছেন তিনি হাউসে উপস্থিত নেই।

**শ্রী সমর চৌধুরী :—** এটা হতে পারে না। যখন এটা মুভড হয়েছে, ইট ইজ দ্য প্রপারটি অব দ্য হাউস। উই হ্যাভ মুভড দ্য এমেণ্ডমেণ্ট। এমেণ্ডমেণ্ট মুভ করার পর আর কোন ব্যতিক্রম হতে পারে না।

**মি: স্পীকার :—** এ্যাজ পার রুল আই শ্যাল নট বাউণ্ড ইউ।

**শ্রী দশরথ দেব :—** স্যার, স্পীকার সিদ্ধান্ত নেবেন, ইট ইজ এগ্রিড। এ্যাট দ্য সেমটাইম স্পীকার যখনই কোন রুলিং দেবেন ইট ইজ এগ্রিড। গভার্নের-এর কোন বিজনেসের দিনে নো কন্‌ফিডেন্স ডিসকাসড হবে। প্রাইভেট মেম্বার্স বিলের দিন এটা ডিসকাসড হতে পারে না। তাতে প্রাইভেট মেম্বার্সদের অধিকার কাট করা হয়। দ্বিতীয়তঃ, এই মুহূর্তে রিজলিউশান এটা গভার্ণমেণ্ট দলেরই হোক বা বিরোধী দলেরই হোক এটা যখন এ্যাকসেপ্টেড হয়েছে তখন হাউসের পারমিশান ছাড়া এটা উইথ্‌ড্র হতে পারে না। হাউসের পারমিশান নিয়েই এটাকে উইথড্র করতে হবে। সেকেণ্ডলী, এটা যখন হাউসে মুভড হয়ে গেল, তখন তার এমেণ্ডমেণ্টও মুভড হয়ে গেছে। এমেণ্ডমেণ্ট নিয়ে ডিসকাস করার অধিকার অপোজিশান মেম্বারদের আছে। প্রাইভেট মেম্বারদের সময়ের মধ্যে নো কন্‌ফিডেন্স মোশান নিয়ে ডিসকাস হতে পারে না। তাহলে পরে হাউসে অপোজিশান মেম্বারদের যে অধিকার আছে, সেই অধিকারকে বাই গ্রুপ মেজরিটি কাট আউট করা হবে। ইট ইজ নট পার্লামেণ্টারী সিস্টেম। ইট শুড নট বী ফলোড।

**মিঃ স্পীকার :—**আমি আপনাদেরকে এই বলে আশ্বস্ত করছি, যেটা করা হবে সেটা রুল অনুযায়ী করা হবে। এটা দীর্ঘদিন ধরে আমি বলে আসছি এবং আজও বলছি। রিজলিউশান যদি মুভ না হয়, হাউ ক্যান ইউ এমেণ্ড ইট ? ক্লীয়ার প্রভিশান ইজ দেয়ার। আই এ্যাম রিডিং দ্য প্রভিশান

হোয়াট আই শ্যাল ডু, আই শ্যাল ডু বাই 'ল' বাই প্রসিডিওর। প্লীজ লিসেন—

"After a resolution has been moved, any member may subject to the rules relating to resolutions, move an amendment to the resolution."

As the resolution is not moved how shall you put the Amendment ?

**Shri Samar Chowdhury** :—Sir, resolution had been admitted.

**Mr. Speaker** :—For your satisfection I am asking the members concern, then you will put it.

**শ্রী সমর চৌধুরী** :— এটা হতে পারে না স্যার। সেকেণ্ড পয়েন্ট হচ্ছে—লীডার অব দ্য হাউস এবং লীডার অব দ্য অপোজিশান এক সঙ্গে ব:স ঠিক করবেন।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী)** :— স্যার, ইট ইজ ইওর বিজনেস। আপনি উভয় পক্ষের বক্তব্য শুনেছেন। এখন আমার বক্তব্য হচ্ছে—গভার্ণমেন্টের বিরুদ্ধে যদি নো কনফিডেন্স মোশান আসে এবং সেই নো কনফিডেন্স মোশান যদি এ্যাকসেপ্টেড হয়, আপনি আলোচনায় দিতে পারেণ।

**শ্রী সমর চৌধুরী** ঃ—স্যার, আপনি নিজে এটা নিয়ে আলোচনা করেছেন, আলোচনা করে সিদ্ধান্তও নিয়েছেন। স্পীকার চেয়ারে বসে যদি মৌখিক ভাবে এই আলোচনা করে থাকেন এবং সেই কথা থেকে স্পীকার তাঁর চেয়ারে বসে সব পরিবর্তন করে ফেলবেন এটা হয় না। প্রাইভেট মেম্বার্দের মানতে হবে।

( ইন্টারাপশান )

( At this stage all the members from the opposition bench rused towards Djas and assembling there reised slogan ).

( গণ্ডগোল)

**মিঃ স্পীকার** : প্লিজ ডিসকাস দি মেটার।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :— আমি তো আপনাদের বাধ্য করছি না। আপনারা বসুন।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :— আপনারা ডিসকাশনে রাজী হন বা না হোন আপনারা বসুন। এখনও ডিসিশ্যান নেওয়া হয় নি।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :— আমি আপনাদের উদ্দেশ্যে বলছি। আমি প্রাইভেট মেম্বার রিজলিউশ্যান ক্যানসেল করছি না। আপনারা শুনছেন না, আপনারা কথাটা বুঝতে পারছেন না।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :— আপনারা প্রাইভেট মেম্বার্স রিজলিউশ্যান আলোচনা করুন। আপনারা বসুন। আপনাদের উদ্দেশ্যে বলছি আপনারা যেটা বলছেন যে, আপনাদের প্রাইভেট মেম্বার রিজলিউশ্যান

ক্যারটেইল করা হচ্ছে কিন্তু সেটা ক্যারটেইল করা হচ্ছে না আপনারা ডিসকাশান করুন ।

(গণ্ডগোল)

মিঃ স্পীকার :—আমি বার বার বলছি আপনাদের প্রাইভেট মেম্বার রিজলিউশ্যান ক্যারটেইল করা হয় নি। প্রাইভেট মেম্বাস রিজলিউশ্যান ডিসকাশান হবে। আপনারা বসুন।

(গণ্ডগোল)

মিঃ স্পীকার :— আপনাদের বক্তব্য কি আপনারা বলুন।

(গণ্ডগোল)

মিঃ স্পীকার :— বক্তব্যও বলবেন না।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :— আপনারা বসুন। আপনারা জায়গায় গিয়ে আপনাদের বক্তব্য কি বলুন।

শ্রী দশরথ দেব :— আমাদের বক্তব্য অত্যন্ত ক্লিয়ার যে, আজকে প্রাইভেট মেম্বারস্ ডিসকাস করতে হবে। আজকে কোন অবস্থাতেই নো কনফিডেন্স মোশানডিস্কাস করা যায়না প্রাইভেট মেম্বারদের সময় কাট করে। আপনি যদি এই সিদ্ধান্ত নেন, আমরা তাহলে মানব, তা না হলে আমরা মানতে পারিনা।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :— প্লিজ আমার কথা শুনুন। আমি লিডার অফ দি অপোজিশান যেটা বলেছেন আই এম গোয়িং অন মাই বিজনেস্, আফ্‌টার কনক্লুডিং দি বিজনেস্ ইট উইল বি ডিসাইড। আমি এখনও কোন ডিসিসান দিচ্ছিনা. বিজনেস্ শেষ করে সেটা সিদ্ধান্ত করব। আই এম রানিং মাই বিজনেস্।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার : -- আপনাদের অনুরোধ করছি, আপনাদের নির্দিষ্ট বসার আসন আছে, আপনারা কষ্ট করে দাঁড়িয়ে কথা বলবেননা। বসুন, বসে আলোচনা করুন। আপনাদের প্রতিটা কথা আমি শুনব, প্রতিটা কথার জবাব দে ।

শ্রী সমর চৌধুরী :— মিঃ স্পীকার স্যার, আমাদের মাননীয় সদস্য কেশব মজুমদার মহাশয় ১৯৮৯ ইং ১লা সেপ্টেম্বর শুক্রবার, প্রাইভেট মেম্বাস্ ডিসকাশনের দিন এই রিজলিউশানটি মুভ করেছিল, রিজলিউশানটি ছিল, "ত্রিপুরা বিধানসভা মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছে যে, ত্রিপুরা মন্ত্রীসভার মাননীয় সদস্যদের বর্তমান সম্পত্তির হিসাব জানতে তিনি তাদের অনুরোধ করুন।" একই ধরনের রিজলিউশান স্যার, আজকে যখন আবার নতুন করে আনা হল, আপনি আমাকে ডেকে বলেছেন, আমি বলেছি যদি কোন শব্দ এখানে আপত্তিকর হয়ে থাকে, বা সংশোধনের প্রয়োজন হয়, সেটাকে আমরা পরীক্ষা করে দেখব এবং সংশোধন করব। সংশোধিত আকারে রিজলিউশানটা দিয়েছে মাননীয় সদস্য কেশব মজুমদারের নামে। স্যার, আমি আপনার রুলস্ দেখেছি, আমাদের

অ্যাসেম্বলির প্রসিডিউর দেখেছি, অ্যাসেম্বলির প্রসিডিউর ফলো করে ১৯৮৯ ইং ১লা সেপ্টেম্বর তারিখে এই ত্রিপুরা রাজ্যের এই বিধানসভায় নং ৮( ৫-৬ )—এল এ। ৮৯ এই সার্কুলার নাম্বারে, এই নাম্বারে বুলেটিন ইস্যু করা হয়েছিল। এই বুলেটিনকে ভিত্তি করে অ্যাজেণ্ডা হিসাবে এইটা এই বিধানসভায় আলোচনা হয়েছিল। তারপর একই রকমের প্রশ্ন আজকে মাননীয় সদস্য কেশব মজুমদার মাননীয় মন্ত্রীদের বর্ত্তমান সম্পত্তির হিসাব চেয়ে রিজলিউশান মুভ করেছেন ১৯৯১-এ, তখন আপনি বলছেন এইটা রুলস্ কাভার করে না। এইটা হতে পারে না।

**শ্রী সমর চৌধুরী :—** এইটা কোন প্রাইভেট এফেয়ার্স নয়, যারা অফিসে আছেন তারা পাবলিক ওয়ার্কে সরকারী কাজে নিযুক্ত, সেই অবস্থায় তাদের সম্পদ কি পরিমান বৃদ্ধি হয়েছে, কি পরিমান সৃষ্টি হয়েছে, সেই সম্পদের হিসাব তারা দাখিল করতে বাধ্য।

**মিঃ স্পীকার :—** নো ডিসকাসশান, ইউ মে পুট কোয়েশ্চান টু মি।

**শ্রী দশরথ দেব:—** রিজিউলিউশানট আপনি এডমিট করলেন এবং হাউসে সেটা আসল ১৯৮৯ এর সেপ্টেম্বর মাসে। সেই ধরনের একই রিজিউলিউশান আজকে কি কারণে রিজেক্ট হবে, এইটাতো রিজেক্ট হতে পারে না। কারণ আপনার রুলস যদি এলাউ না করত তাহলে তখনই এইটা রিজেক্টেড হত, আজকে কেন রিজেক্টেড হবে?

**মিঃ স্পীকার :—** আপনারা যদি বলেন যে কালকেতো আমাদেরকে কোয়েশ্চেনের পাঁচটা করে সাপ্লিমেণ্টারী করতে দিয়েছেন। আজকে কেন তিনটা দিলেন তাহলেতো আর হবে না —

**শ্রী দশরথ দেব :—** সেটা আর এইটা এক নয়। এটা স্পীকারের ডিসক্রিশনারী কণ্ট্রোল পাওয়ার। দিস্ ইজ্ কনভেনশন্যাল রুলস্। দিস্ ইজ্ রুলস্। হাউস্ বি গাইডেড বাই দি কনভেনশন্যাল রুলস্। ইট ইজ রুলস্। এডমিটেডলি রিজিউলিউশান উইদিন রুলস্। ইউ কেন নট ডিস-এলাউ দি সেইম রিজিউলিউশান।

**মিঃ স্পীকার :—** হাউসে যখন যে টপিকসটা উঠে, তখন সেই টপিকসটা নিয়ে আলোচনা হয়। আজকে যে টপিকসটা আমার বিজনেসে আছে সেটা আন পার্লামেন্টারী কিনা সেটা বলুন। আপনার বিগত দিনে কি হয়েছে তার জন্যতো আপনারা অনাস্থা নিয়ে আলোচনা করেছেন —

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :—** আজকের বিজনেস যেটা আমি সেটা এস পার রুলস করেছি কিনা সেটা বলুন —

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :—** সো, হাউস্ ইজ্ আডজর্ন ফর টেন মিনিটস্।

(১২-৩৫ মি হইতে ১০ মিনিট সভা মূলতবী থাকার পর ১২-৪৫ মিঃ এ সভা আরম্ভ হয়। এবং মাননীয় অধ্যক্ষ মহোদয় আসন গ্রহন করামাত্রই বিরোধী বেঞ্চ থেকে মাননীয় সদস্য শ্রী বাদল চৌধুরী উঠে দাঁড়ান।)

**শ্রীবাদল চৌধুরী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের যে প্রস্তাব আমরা এনেছিলাম —

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলছি এই প্রস্তাবটা হাউসের বিজনেসে ইনক্লুডেড নয়। সুতরাং এপ্রস্তাবটা এই খানে আসতে পারে না।

(গণ্ডগোল)

**শ্রীস্পীকার :—** আপনারা জায়গাতে বসুন, আপনাদের জন্য তো নির্দিষ্ট আসন রয়েছে, আপনারা জায়গাতে বসুন।

(গণ্ডগোল)

**মি: স্পীকার :—** আপনারা এইভাবে আচরণ করলে আমি সভা মূলতবী করে দিতে বাধ্য হবে। এই সভা আজ বিকাল দুইটা পর্যন্ত মুলতবী রহিল।

AFTER RECESS AT 2—00 P.M.

**শ্রীসমর চৌধুরী :—** মি: স্পীকার স্যার, আমাদের প্রাইভেট মেম্বার রিজলিউশান দিয়েছিলাম। সেটা কি এক্সেপ্টেড্ হয়েছে? আমরা এসেম্ব্রির কপি দেখছি। এটা রাজনৈতিক ভাবে করা হয়েছে।

**মিঃ স্পীকার :—** আমি এখন মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় মহোদয়কে অনুরোধ করছি উনি যে রিজেলিউশানটি এনেছেন সেটি পড়ার জন্য।

(মাননীয় সদস্য শ্রীরসিকলাল রায় সভায় অনুপস্থিত ছিলেন)

(গণ্ডগোল)

**Mr. Speaker :—** Hon' ble Members,

I like to inform the House that the Assembly in its sitting held on 15.2. '91 had adopted a resolution to the effect that Shri Gautem Das, Editor, " Daily Deshar Katha " has aggraretэd his offence by not appearing before the Bar of the House on 1. 8. 90 to receive the reprimand in spite of receipt the summons issued by me and decided that further course of action for his act such offence will be taken by the House on the first day of the next session of the Assembly.

Now, therefore, I place the matter before the House for taking decision as to what punishment should be taken agains Shri Gautam Das, Editor, " Daily Deshar Katha" for committing contempt of the House.

(AT THIS STAGE DUE TO PANDEMONIUM CREATED BY THE OPPOSITION MEMBERS. THE HOUSE WAS ADJORNED FOR TEN MINITES.)

(After ten minutes adjournment, the House met again at 2-25 P.M, with the Hon' ble Speaker in the Chair).

**Mr. Speaker—** Now, I would request the Hon 'ble member Shri Amal Mallik, Chairman of the Privilege Committee to move his resolation.

**Shri Amal Mallik** :— Mr. Speaker Sir I beg to move that whereas was resolved in the House on 1. 8. 90 that Shri Goutam Das, Editor, Daily Deshar Katha committed further contempt of the House by not appearing before thc Bar of the House to receive reprimand on 1-8-90 in connection with breach of privilege of Shri Rabindra Deb Barma, Minister of State and the House as a whole in spite of receiving the summons issued by the Hon 'ble Speaker .

And whereas the Hon ' ble Speaker issued a warrent in pursuance of a Resolution adopted by the House on 4-2-91 directing the Police authority to produce Shri Goutam Das, Editor, Daily Deshar Katha before the Bar of the House on or before 4 P.M. of 7. 2. 91 ;

And whereas Hon ' ble Speaker issued a fresh warrent on 3. 2. 91 for production of Shri Goutam Das, Editor, Daily Deshar Katha before the Bar of the House during the sitting hours of the Assembly on and day between 11 th to 14 th day of Feberuary, 1991 and latest by 3 P. M. of 15-2-91 in pursuance of Resolution adopted by the House on 7-2-91 on the basis of a report received from the police authority on 7-2-91 that the said Shri Das was found absconding the evade the effect of arrest;

And whereas the police authority has against informed the secretary, Tripura Legislative Assembly on 15-2-91 that the said Shri Das still faund absconding to evade the effect of arrest.

And whereas the House in its sitting held on 15-2-91 resolved that shri Gautam Das, Editor, Daily Deshar Katha has aggravated his offence and further course of action for his act of offence should be taken by the House on the first day of the next Assembly Session.

Now, therefore, this House do resolve that a fresh warrent be issued by the Hon'ble Speaker for production of the said Shri Gautam Das, Editor, Daily Desher Katha before the Bar of the House during the sitting hours of the Assembly on any day from 19th August to 20th August, 1991 and latest by 2-30 P. M. of 21st August, 1991.

The police authorities be directed to extend their services in his behalf".

**Mr. Speaker** :—Now, I am putting the resolution moved by Hon'ble member Shri Amal Mallik, Chairman of the privilege Committee to vote. At this stage Hon'ble Speaker ordered exyultion of all Opposition members from the House.

(The resolution was put to voice vote and passed).

Now, I would like to inform the Hon'ble members that the discussion on the motion of No-Confidence against the Council of Ministers will be take place on 21st August 1991.

THE HOUSE is adjourned till 11 A. M. of Monday, the 19th August, 1991,

## PAPERS LAID ON THE TABLE

Name of the M. L. A. :— Sri Badal Chowdhury.

Admitted starred question

Date of reply

| | উত্তর |
|---|---|
| Will the Hno'ble Minister-in-Charge of the Forest Department be pleased to State. | Minister-in-Charge of the Forest Department :— Shri Drao Kumar Reang, |
| ১। ইহা কি সত্যি গণ্ডাছড়া এলাকায় প্রস্তাবিত অভয়ারন্য করার সরকারী পরিকল্পনা এখনও বাতিল করা হয়নি ? | ১। গণ্ডাছড়া এলাকায় বর্তমানে কোন অভয়ারন্য করার সরকারী পরিকল্পনা নাই। যেহেতু এইরূপ কোন প্রস্তাব নাই সুতরাং এইরূপ প্রস্তাব বাতিল প্রশ্ন আসে না। |
| ২। যদি বাতিল করা না হয়ে থাকে তাহলে কি কি কারনে করা হয়নি ? | ২। যেহেতু এইরূপ কোন সরকারী প্রস্তাব নাই সুতরাং তাহা বাতিল করার প্রশ্ন আসে না। |

## Admitted Starred Question No. 10.

Name of Member :— Shri Badal Chowdhury.

Will the Hon'ble Minister in-charge of the Labour Department be pleased to state—

প্রশ্ন

১) সাংবাদিক ও সংবাদ প্রত্রে যুক্ত কর্মীদের জন্য বা চোরাত কমিটির সুপারিশ সমূহ রাজ্যে কার্যকরী করার জন্য সরকার কিকি ব্যবস্থা গ্রহন করেছেন।

উত্তর

১) Bachawat wage Board এর সুপারিশ গুলি কার্যকরী করার জন্য সংশ্লিষ্ট শ্রম পরিদর্শকদে প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে। তা ছাড়া ও সংশ্লিষ্ট সংবাদ পত্রের মালিক গন এবং কর্মচারীগনের সংঙ্গে ও উক্ত সুপারিশ গুলি কার্যকর করার জন্য আলোচনা চলছে।

প্রশ্ন

২) যে সমস্ত মালিকগোষ্ঠী এই সমস্ত সুপারিশগুলি কার্য্যকরী করেনি সরকার তাদের বিরুদ্ধে কিকি ব্যবস্থা গ্রহন করেছেন?

উত্তর

২) ভারত সরকারের নির্দ্দেশানুযায়ী বাচোয়াত ওয়েজ বোর্ডের সুপারিশগুলি যথাযথ ভাবে কার্য্যকারী করার জন্য সংশ্লিষ্ট সকলের সঙ্গে মত বিনিময় করা হইতেছে যাহাতে স্বতঃস্ফূর্ত ভাবে তাহা বাস্তবায়িত হয়। প্রয়োজন বোধে যথাসময়ে সরকার আইনানুগ ব্যবস্থা গ্রহন করার কথা চিন্তা করিতেছেন। এখন পর্য্যন্ত সংবাদ পত্রের কর্ম্মচারীদের নিকট হইতে কোনরূপ অভিযোগ শ্রমদপ্তর পায় নাই।

*** Questions and Answers may be Separated.

ADMITTED STARRED/QUESTION NO. 14

Name of M. L.A. Shri Gouri Sankar Reang

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য রাজ্যের বিদ্যালয় সমূহে গত দুই বৎসর যাবৎ Book BanK এর মাধ্যমে কোন রূপ পাঠ্যবই ছাত্রছাত্রীদের দেওয়া হয় নাই;

২। যদি সত্য হয় তবে তার কারণ; এবং

৩। এ ব্যাপারে রাজ্য সরকারের নূতন কোন পরিকল্পনা বা চিন্তাধারা গ্রহণ করেছেন কি?

ANSWER

MINISTER-IN-CHARGE :

১। সত্য নহে;

২। প্রশ্ন উঠে না'

৩। না।

To be replied on : 16-8,91 Starred question No, :—48

No. of question :— 3 (three) Admitted Starred Ques,No, :—25

Sub : Information in respect of Boarding House U.K. Accademy Budhjung H.S School & M.T.E. Girl's Class XII School.

Name of M.L.A :—Shri,Gouri SanKar Reang,

Will the Hon'ble Minister in-charege of the Education Department be pleased to state :—

প্রশ্ন :—

১। ইহা কি সত্য তুলসীবতী, উমাকান্ত, বোধজং উচ্চ মাধ্যমিক বিদ্যালয় গুলির ছাত্রাবাস ও ছাত্রী নিবাস গুলির প্রয়োজনীয় থাকার জায়গার অভাবের অজুহাতে বর্তমানে আগরতলার বাইরে থেকে আসা কোন উপজাতি ছাত্র ছাত্রীকে ভর্তি করা হচ্ছে না।

২। ইহা ও কি সত্য যে তুলসীবতী বালিকা বিদ্যালয় সংলগ্ন হোস্টেল স্থানাভাবে একই বিছনায় ২(দুই) জন করে ছাত্রী থাকতে বাধ্য হচ্ছে, এবং

৩। ইহা ও কি সত্য যে উক্ত হোস্টেলের ছাত্রীদের কিছু আত্মীয়া payiug Guest হিসাবে Hostal এ অবস্থান করছে ?

MINISTER IN-CHARGE : ARUN KUMAR KAR. ANSWER

উত্তর :—

১। ইহা সত্য নহে, কারণ সরকার কর্তৃক অনুমোদিত আসন সংখ্যা অনুযায়ী তুলসীবতী, উমাকান্ত ও বোধজং বিদ্যালয়ের বোর্ডিং হাউসে ছাত্র-ছাত্রীদের ভর্তি করা হয়ে থাকে।

২। তুলসীবতী বালিকা বিদ্যালয়ের হোস্টেলে একই বিছানায় দুইজনকে থাকতে বাধ্য করা হচ্ছে না।

৩। তুলসীবতী বিদ্যালয়ের কিছু উপজাতিছাত্রী আগরতলা থাকার বিকল্প ব্যবস্থা করতে সক্ষম না হওয়ায় সংশ্লিষ্ট বিদ্যালয় কর্তৃপক্ষ ও হোস্টেলের আবাসিকদের সম্মতিক্রমে Payiing Guest হিসাবে থাকছে।

Admitted Starred Question No.—52

Name of M. L. A :— Shri Sukumar Barman.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন :—

মেলাঘর উচ্চ বালিকা বিদ্যালয়ের ছাত্রী নিবাসটি চালু করার উপযোগী হয়েছে কিনা, হয়ে থাকলে কবে নাগাদ চালু করা সম্ভব বলে সরকার মনে করেন ?

**MINISTER IN-CHARGE : ARUN KUMAR KAR, : ANSWER.**

**উত্তর :—**

না, মেলারব ছাত্রীনিবাসের মূলভবন নির্মাণ শেষ হইয়াছে। (1) Latrine/Urinal facility (2) Water Supply facility (3) Boundary Wall (4) Superintendent Quarter. নির্মানের ব্যবস্থা নেওয়া হইয়াছে। এইগুলির তৈরীর কাজ শেষ হলে এই নিবাসটি চালু করা হবে।

: Admitted Starred Question No. 63.

**Name of M. L. A** : Shri Makhanlal Chakraborty.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। ১৯৯১-৯২ ইং শিক্ষাবর্ষে মিড্‌ডে মিল প্রকল্পে রাজ্যের কত সংখ্যক ছাত্রছাত্রীকে টিফিনের আওতায় আনা হবে।

২। অষ্টম শ্রেণী পর্য্যন্ত ছাত্রছাত্রীদের টিফিন দেওয়ার প্রস্তাব সরকারের আছে কি,

৩। না থাকিলে এই ব্যাপারে কোন প্রস্তাব গ্রহণ করা হবে কি না ;

৪। ইহা কি সত্য যে কল্যাণপুর এলাকার মুড়াবাড়ী, দেবতাবাড়ী, গগন চৌধুরী, কল্যাণপুর, ঘিলাতলী, সরপুড়া, চোরপাড়া, স্কুলসহ খোয়াই বিভাগের অধিকাংশ স্কুলেই নিয়মিত টীফিন পাওয়া যাইতেছেনা। এবং

৫। সত্য হইলে তার-কারণ।

**MINISTER-IN-CHARGE :— ANSWER**

১। ৩,১৫,০০০ জন ছাত্রছাত্রী।

২। না।

৩। প্রশ্ন উঠেনা।

৪। খোয়াই বিভাগের যে সকল উচ্চবুনিয়াদী বিদ্যালয়ে প্রাথমিক বিভাগ পৃথকীকরণ হয় নাই সে গুলো এবং নিম্নলিখিত চারটি (৪) প্রাথমিক বিদ্যালয় ছাড়া অন্য প্রাথমিক বিদ্যালয় গুলোতে মিড্‌ডে মিল চালু আছে।

ক) মুড়াবাড়ী, দেবতাবাড়ী, সরপুড়া ও চোরপাড়া। এই চারটি ( ৪ ) বিদ্যালয়ে মিড্‌ডে মিল চালু আছে কিনা সেই তথ্য সংগৃহীত হইতেছে।

৫। প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No. 66

Name of Member :— Shri Makhan Lal Chakraborty.

Will the Hon'ble Manister-in-charge of the Education Department be pleased to state.

১। ১৯৮৮ইং সনে জোট সরকার ক্ষমতায় আশার পর হইতে এখন পর্য্যন্ত কতটি হাই স্কুল বা দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের জন্য পাকা বাড়ী করা করা হয়েছে; এবং

২। বর্তমান আর্থিক বর্ষে আরও কতটি বিদ্যালয়কে পাকাবাড়ী করা হবে (বিভাগ ভিত্তিক স্কুলের নামসহ হিসাব )

৩। ইহাকি সত্য যে খোয়াই বিভাগের দ্বারিকাপুর হাইস্কুলটি দোতালা বিল্ডিং করার পরিকল্পনা থাকা সত্বেও বর্তমানে একতালা বিল্ডিং করা হয়েছে , এবং

৪। সত্য হইলে তাহার কারন ?

ANSWER

Minister-in-charge :— Shri Arun Kumar Kar.

১। ১৯৮৮ইং সনে জোট সরকার ক্ষমতায় আশার পর হইতে এখন পর্য্যন্ত ৩০টি হাই স্কুল এবং ১৭টি দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের পাকা বাড়ী নির্মানের কাজশেষ হইয়াছে। তাছাড়া ৯টি দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের পাকা বাড়ী বর্দ্ধিত করনের কাজও শেষ হইয়াছে।

২। বর্তমানে মোট ৩৬টি হাই ও দ্বাদশশ্রেনী বিদ্যালয়ের পাকা বাড়ী নির্মানের বর্দ্ধিত করনের কাজ চালিতেছে। তন্মধ্যে বর্তমান আর্থিক বর্ষে ১০টি হাই স্কুলের এবং ৫টি দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের পাকা বাড়ী নির্মানের কাজ শেষ হইবে বলিয়া আশাকরা যায়। তাছাড়া ৮টি দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের পাকাবাড়ী বর্দ্ধিত করনের কাজও শেষ হইবে বলিয়া আশা করা যায়। এইসমস্ত বিদ্যালয় গুলির বিভাগ ভিত্তিক নাম নিম্নে দেওয়া হইল :—

| বিভাগ | হাইস্কুলের নাম | দ্বাদশশ্রেণী বিদ্যালয়ের নাম |
|---|---|---|
| সদর | ১। চাঁদপুর হাইস্কুল। | ১। বড়কাঁঠাল দ্বাদশ শ্রেণী বিদ্যালয়। |
| | | ২। রামনগর দ্বাদশশ্রেণী বিদ্যালয়। |
| | | ৩। বানী বিদ্যাপীঠ দ্বাদশশ্রেণী বালিকা বিদ্যালয় ( বর্দ্ধিত করন ) |
| | | ৪। বিজয়কুমার দ্বাদশ শ্রেণী বালিকা বিদ্যালয় ( বর্দ্ধিত করন ) |
| | | ৫। পল্লীমঙ্গল দ্বাদশশ্রেণী বিদ্যালয় ( বর্দ্ধিত করণ ) |
| | | ৬। আমতলী দ্বাদশশ্রেণী বিদ্যালয় ( বর্দ্ধিত (করণ ) |
| | | ৭। সেকেরকোট দ্বাদশ শ্রেণী বিদ্যালয়। |

| বিভাগ | হাইস্কুলের নাম | দ্বাদশশ্রেণী বিদ্যালয়ের নাম |
|---|---|---|
| খোয়াই | ১। শ্রীকৃষ্ণ হাইস্কুল। | |
| | ২। পহড়মুড়া হাইস্কুল। | |
| | ৩। সোনাতলা হাইস্কুল। | |
| | ৪। বড়ময়দান হাইস্কুল। | |
| ধর্মনগর | ১। বকবকি হাইস্কুল। | |
| | ২। জয়নগর ( শনিছড়া ) হাইস্কুল। | |
| | ৩। শ্রীভূমি হাইস্কুল। | |
| | ৪। লক্ষীপুর রাজনগর হাইস্কুল ( বর্তমানে জীবন ত্রিপুরা হাইস্কুল) | |
| কমলপুর | ১। উজান ছনকাপ হাইস্কুল | |
| বিলোনীয়া | ১। জুলাইবাড়ী এম এম বালিকা হাইস্কুল | ১। শান্তির বাজার দ্বাদশশ্রেণী বিদ্যালয়। |
| | ২। কলসী হাইস্কুল | ২। বড়পাথরী দ্বাদশশ্রেণী বিদ্যালয় ( বর্দ্ধিত করণ ) |
| | ৩। পাইখলা হাইস্কুল। | ৩। বগাফা আশ্রম দ্বাদশশ্রেণী বিদ্যালয় ( বর্দ্ধিতকরণ ) |
| | | ৪। বি,কে,আই দ্বাদশশ্রেণী বিদ্যালয় (বর্দ্ধিত করণ ) |
| | | ৫। বাইখোরা দ্বাদশশ্রেণী বিদ্যালয় |
| অমরপুর | | ১। অমরপুর দ্বাদশশ্রেণী বালিকা বিদ্যালয় ( বর্দ্ধিত করণ ) |

৩। হ্যাঁ।

৪। অর্থাভাব হেতু।

**Name of the M.L.A. :— Shri Amal MalliK.**

**Admitted Starred Question :— 80**

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| will the Hon'dle Minister-in Charge of the Forest Department be pleased State :— | Minister-in-Charge of the Forest Department :— Shri Drao Kumar Reang. |
| ১। ইহা কি সত্য যে, ধ্বংসপ্রাপ্ত বনায়ন এলাকা গুলিতে আবার নুতন ভাবে বনায়ম করার কোন পরিকল্পনা সরকারের নেই, এবং | ১। ইহা সত্য নহে। |
| ২। যদি সত্যি না হয় তাহলে বিলোনীয়া মহকুমার কতদুর পতিত ( ধ্বংস প্রাপ্ত ) বনায়ন নূতন ভাবে বনায়ন করার কাজে হাত দিয়াছেন। | ২। বিলোনীয়া মহকুমায় মোট ১৫৫ হেক্টর শুধুমাত্র পতিত জমিতে বনায়ন করার জন্য বনদপ্তর পরিকল্পনা নিয়েছে। |

অতিরিক্ত

ক) গত ১০ বৎসর যাবৎ ত্রিপুরার বনাঞ্চল চোরাকারবারের ফলে মোট ৫, ৭২৭ ৫০ হেক্টর এবং পাহাড় অঞ্চলে জুমচাষের জন্য ১৪২৭ হেক্টর বনাঞ্চল ক্ষতি গ্রস্থ হয়েছে।

খ) উপরিক্ত ক্ষতিগ্রস্থ বনাঞ্চলের মধ্যে বনবিভাগ সর্ব্বমোট ১৬৯৪, ০৫ হেক্টর ভূমিতে নূতন করে বনায়নের জন্য পরিকল্পনা গ্রহন করিয়াছে।

গ) ১৬৯৪ ,০৫ হেক্টর ভূমিতে নূতন ভাবে বনায়ন করার জন্য এ পর্য্যন্ত মোট ৪৩, ৬১, ৬০৯ টাকা খরচ করা হয়েছে।

## Admitted Starred Question No. 85

**Name of M.L.A. Sri Amal Mallik**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—**

১) বিলোনীয়া বিদ্যাপীঠ XII স্কুলে বিজ্ঞান শাখার জন্য গবেষনাগার ( Laboratory ) আছে কিনা,

২) যদি থাকে তবে বর্তমানে কি অবস্থায় এবং

৩) উক্ত বিদ্যাপিঠের বিজ্ঞান গবেষনাগার ( Laboratory ) উন্নয়নের জন্য কোন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা ?

## ANSWER

**Minister-in-charge :— Sri A. K. Kar.**

১) আছে।

২) বিদ্যালয়ের দক্ষিন প্রান্তে যে দালানে Laboratory গুলো আছে তাহা জীর্ণশীর্ণ গ্রস্ত হইয়াছে।

৩) যে দালানটিতে বিজ্ঞান গবেষণাগার (Laboratory) অবস্থিত তাহা মেরামতীর জন্য বিদ্যালয় কর্তৃপক্ষ হইতে এপর্য্যন্ত কোন প্রস্তাব আসে না প্রস্তাব আসিলে বিবেচনা করা হইবে।

Subject :— Admitted Starred Question No. 86.

Name of M. L. A. :— Sri Amal Mallik, M. L. A.

Will the Hon 'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

QUESTION.

১। বয়স উত্তীর্ণ vietimised হিসাবে যারা প্রতিমাসে ৫০০, ৬০০, ৮০০, ১০০০ টাকা নির্দ্দিষ্ট বেতনে বিভিন্ন চাকুরীতে নিয়োজিত করা হয়েছে তাদেরকে চাকুরীতে নিয়মিত করে পদ অনুযায়ী বেতন ক্রম দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

এবং

২। থাকিলে কবে নাগাদ তাদেরকে বিভিন্ন চাকুরীতে নিয়মিত করে পদ অনুযায়ী বেতনক্রম দেওয়া হবে বলে আশা করা যায় ?

ANSWER

MINISTER-IN-CHARGE SRI A. K. KAR.

১। বিবেচনাধীন আছে।

২। অর্থের সংস্থান হইলে এবং নিয়মিত শূন্য পদ পাওয়া সাপেক্ষে যত শীঘ্র সম্ভব বেতনক্রম দেওয়া হইবে।

Name of M. L. A Shri. Diba Ch. Hrangkhwal. Will the Hon'ble Minister in-charge of the Education Department be Pleased to state:—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে L.O.C. র জন্য অনেক সময় রাজ্যের যে কোন Bowrding এর ছাত্র-ছাত্রীরা Stipend রিতীমত পান নাই।

২। যদি সত্য হয়ে থাকে তাহা হইলে উক্ত সমস্যা দূর করার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহন করেছেন ?

MINISTER IN-CHARGE ARUN KUMAR. KAR. : ANSWER.

১। সম্পূর্ণ সত্য নহে, কোন কোন বিদ্যালয়ে মঞ্জুরী কৃত অর্থের প্রয়োজনীয় L.O.C. ডাকের

গণ্ডগোলে বিলম্বে পৌছানোর- জন্য এবং LOC টাকা উঠানোর সময় সীমা পার হয়ে যাওয়ার কারণে ছাত্র ছাত্রীদের Stipend পাইতে কোন কোন সময় বিলম্ব ঘটে।

২। প্রতিবাসে ছাত্র ছাত্রীরা যাতে Boarding House Stipend পাইতে পারে তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে।

Admitted Starred Question No. 99.

Name of M. L. A. Shri Diba chandra Harangkhwal .

Will the Hon' ble Minister-in- charge of the Education Department be Pleased to state—

প্রশ্ন

১। বর্তমানে ১৫-৭-৯১ ইং পর্য্যন্ত রাজ্যে মোট কয়টি উপজাতি ছাত্রবাস ও ছাত্রীবাস নির্মানের কাজ সম্পুর্ন হয়েছে (স্কুলের নাম সহ বিভিন্ন ছাত্র ও ছাত্রীবাসের হিসাব)

২। যে সকল ছাত্রবাস ও ছাত্রীবাস নির্মানের কাজ সম্পূর্ন হয়ে গেছে সেগুলি কবে নাগাদ উদ্বোধন অথবা খোলা হবে বলে আশা করা যায়; এবং

৩। যদি এক্ষুনি খোলা বা উদ্বোধন করা সম্ভব না হয় তাহা হইলে তার কারণ?

উত্তর

১। মোট আটটি ছাত্রাবাস ও ছাত্রীবাসের নির্মান কাজ শেষ হয়েছে তবে এখন ও ঐগুলি চালু হয়নি— যথা

১) ঈশান চন্দ্র পুর উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়, সদর।
২) মুঙ্গিয়াবাড়ী উচ্চ বিদ্যালয়, তেলিয়ামুড়া।
৩) উদয়পুর উচ্চতর মাধ্যমিক বালিকা বিদ্যালয়।
৪) চন্দ্রাই পাড়া উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়, কমলপুর।
৫) ভাইবোন ছড়া উচ্চ বিদ্যালয় (বালক)। কৈলাশহর।
৬) ভাইবোন ছড়া উচ্চ বিদ্যালয় (বালিকা)। কৈলাশহর।
৭) দামছড়া উচ্চ বিদ্যালয়।
৮) কদমতলা উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়, ধর্মনগর।

২। আনুষঙ্গিক বাধাগুলি অতিক্রম করে এই শিক্ষাবর্ষে খোলার জন্য প্রস্তুতি চলছে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 100

Name of Member :— Shri Diba Ch. Hrangkhwal.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state.

প্রশ্ন

১। ইহা কি সত্য।ত্রিপুরায় কক্‌বরক একাডেমী নির্মান করার জন্য উপজাতি কল্যান দপ্তর কর্তৃক মং ৩৯, ••, ••• লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে,

২। যদি সত্য হয়ে থাকে তাহা হইলে কক্‌বরক একাডেমী নির্মানের কাজ কবে নাগাদ হাতে নেওয়া হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। কক্‌বরক একাডেমী নির্মান করার জন্য উপজাতি কল্যান দপ্তর কর্তৃক কোন টাকা বরাদ্দ করা হয় নাই।

২। প্রশ্ন উঠে না

ভারতী।

Admitted Starred
Question No. 119

Name of M. L. A. : Sri Dhirendra Debnath

will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

Question

১। ১৯৯০, ১৯৯১ ইং আর্থিক বৎসরে ত্রিপুরা রাজ্যে কতটি সিনিয়র বেসিক স্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে,

২। তারানগর সিনিয়র বেসিক স্কুলটিকে হাইস্কুলে উন্নীত করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা,

৩। যদি থেকে থাকে তবে কবে নাগাদ করা হবে বলে আশা করা যায় এবং যদি না থাকে তবে তার কারণ কি ?

ANSWER

Education Minister : Sri Arun Kumar Kar

১। ১৯৯০-১৯৯১ আর্থিক বৎসরে রাজ্যে মোট ২৭টি সিনিয়র বেসিক স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হইয়াছে ।

২। প্রস্তাবটি পরীক্ষাধীন আছে।

৩। এখনও কোন সিদ্ধান্ত লওয়া হয় নাই।

Admitt-ed Starred Question—102.

Name of the member -- Sri Dhirendra Debnath.

Will the Hnn'ble Minister-in Charge of the Social Education Department be pleased to State.

Minister-in-charge Social Edn. Deptt. State Minister of Smt. Bive Nath.

| QUESTION. | ANSWER |
|---|---|
| ১। ত্রিপুরা রাজ্যে অঙ্গ নো য়াদী স্কুলের সংখ্যা কত (ব্লক ভিত্তিক হিসাব) | ১। রাজ্যে মোট অঙ্গনোয়দী কেন্দ্রের সংখ্যা ২০৫৫টি। ব্লক ভিত্তিক হিসাব এতদ সঙ্গে জুড়ে দেওয়া হল। |
| ২। বর্ত্তমান আর্থিক বৎসরে মোহনপুর ব্লকে অঙ্গনোয়াদী স্কুল খোলার কোন পরিকল্পনা আছে কিনা, | ২। হ্যাঁ আছে। তবে কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষ। |
| ৩। যদি থাকে তাহলে কবে নাগাদ খোলা হবে বলে আশা করা যায়, এবং | ৩। কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া মাত্রই অতিরিক্ত অঙ্গনোয়াদী কেন্দ্র খোলা সম্ভব হবে। |
| ৪। না থাকিলে তার কারন ? | ৪। প্রশ্নই উঠে না। |

—: অঙ্গনোয়াদী স্কুলের ব্লক ভিত্তিক হিসাব ঃ—

| ব্লকের নাম | অঙ্গনোয়াদী স্কুল সংখ্যা |
|---|---|
| ১। ছামনু— | ১০৫টি |
| ২। ডম্বুরনগর— | ৫০টি |
| ৩। তেলিয়ামুড়া— | ১২১টি |
| ৪। পানিসাগর— | ১০০টি |
| ৫। কাঞ্চনপুর— | ৫০টি |
| ৬। রাজনগর— | ৯২ টি |
| ৭। সাত চাঁন্দ— | ১১৫টি |
| ৮। টাকার জলা— | ৬৩টি |
| ৯। খোয়াই— | ৮৫টি |
| ১০। সালেমা— | ১১৭টি |
| ১১। কুমার ঘাট— | ১১৪টি |
| ১২। মোহনপুর— | ১৩৫টি |
| ১৩। মাতার বাড়ী— | ১৫৮টি |

| ব্লকের নাম | অঙ্গনোয়াদী স্কুলসংখ্যা |
|---|---|
| ১৪। জিরানীয়া— | ১১৫টি |
| ১৫। বগাফা— | ৯১টি |
| ১৬। আগরতলা আরবান— | ১০০টি |
| ১৭। মেলাঘর— | ১৫০টি |
| ১৮। বিশালগড়— | ২০০টি |
| ১৯। অমরপুর— | ৯১টি |
| | মোট—২,০৫৫টি। |

Admitted Starred Question No. 122

Name of M. L, A. Sri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

Question

১। ধর্মনগর মহকুমার কুর্তি এবং ফুলবাড়ী এস, বি, স্কুলকে হাইস্কুলে উন্নীত করার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

ANSWER

EDUCATION MINISTER : SRI ARUN KUMAR KAR.

১। উন্নীতকরণের প্রস্তাব গুলি বর্তমানে পরীক্ষাধীন আছে।

Admitted starred question No. 146

Name of Member :— Shri Nakul Das

Will the Hon'ble Manister-in-charge of the Sch. Castes welfere Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। গত ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ ১৯৯০-৯১ এবং চলতি অর্থ বর্ষের ৩০শে জুন পর্যান্ত মোট কতজন তপশীলি জাতি রোগীকে মোট কত টাকা অর্থ সাহায্য দেওয়া হয়েছে। | ১। তথ্য সংগ্রহাধীন আছে। |
| ২। তার সর্বোচ্চ ও সর্বনিম্ন অর্থের পরিমান কত এবং | ২। ১নং প্রশ্নের উত্তরের সঙ্গে উত্তর দেওয়া হবে। |
| ৩। কি পদ্ধতিতে অর্থ সাহায্য দেওয়া হয় ? | ৩। ১নং প্রশ্নের উত্তরের সঙ্গে উত্তর দেওয়া হবে। |

Admitted Starred question No. 148

Name of M.L.A. Shri Samar Choudhury

will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে গত ১৯৯০-৯১ ইং আর্থিক বছরে শিক্ষাদপ্তরের ১৮ কোটি টাকা ঘাটতি হয়েছিল এবং বর্তমান ১৯৯১-৯২ ইং আর্থিক বছরে এই ঘাটতির পরিমান বৃদ্ধি হওয়ার সম্ভাবনার কারণে ছাত্রছাত্রীদের নিকট থেকে জোট সরকার ১০ টাকা হারে ফি নেবার ব্যবস্থা বিবেচনা করছেন, এবং

২। সত্য হলে এই বিপুল পরিমানে ঘাটতির কারণ ?

MINISTER-IN-CHARGE : ANSWER

১। সত্য নহে। ১৯৯০-৯১ সালে শিক্ষাদপ্তরের বার্ষিক ব্যয় বরাদ্দের অপ্রতুলতাহেতু ঘাটতি ছিল এবং ১৯৯১-৯২ সালে এই ঘাটতির পরিমান বৃদ্ধি হবে। কিন্তু এই ব্যয় নির্ব্বাহের জন্য ছাত্রছাত্রীদের নিকট হইতে কোন ফি নেবার সিদ্ধান্ত কিংবা পরিকল্পনা শিক্ষাদপ্তরের নাই।

২। ষষ্ঠ ও সপ্তম পরিকল্পনার সৃষ্ট পদগুলি ননপ্লেন বাজেটর আওতায় আনার জন্য প্রয়োজনীয় অর্থ অষ্টম ও নবম অর্থ কমিশন বরাদ্দ না করায় অর্থের ঘাটতি দেখা দেয়।

Admitted Starred Question No. 151

Name of Member :— Sri Sushil Kumar Chakma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। কাঞ্চনপুর ব্লক এলাকায় কোন্ কোন্ হাই স্কুলের জন্য পাকা বাড়ী ( বিল্ডিং ) নির্মান করার পরিকল্পনা গ্রহন করা হইয়াছে, এবং

২। উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্য্যকর করার জন্য ব্যবস্থা নেওয়া হইবে ?

ANSWER

Minister-in-charge : Shri A. K. Kar.

১। আনন্দবাজার হাই স্কুল।

২। উক্ত কাজ রুফ্ ( Roof ) লেভেল পর্যান্ত শেষ হইয়াছে। বাকী কাজ শেষ করার ব্যবস্থা নেওয়া হইতেছে। তবে কবে নাগাদ কাজ শেষ হইবে তাহা এখন সঠিক বলা যাইতেছে না।

Admitted Starred Question No. 174

Name of Member :— Shri Dhirendra Debnath.

Will the Hon'ble Minister-in-charge of the Sch. Caste Welfare Department be pleased to State :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ও বি, সি, কমিটির রিপোর্ট সরকারের নিকট জমা দিয়াছেন কিনা, | ১। ও, বি, সি কমিটির রিপোর্ট সরকারের নিকট জমা দেওয়া হয়েছে। |
| ২। যদি জমা দিয়া থাকেন তবে এ ব্যাপারে সরকার কি চিন্তা ভাবনা করেছেন, | ২। সরকার রিপোর্টটি বিশদভাবে খতিয়ে দেখছেন। |
| ৩। কোন্ কোন্ সম্প্রদায়কে ও, বি, সি, ভুক্ত সম্প্রদায় হিসাবে চিহ্নিত করা হয়েছে, | ৩। রাজ্য সরকার কোন সম্প্রদায়কে এখনও ও, বি, সি, হিসাবে চিহ্নিত করে নাই। |
| ৪। উক্ত রিপোর্ট সরকার কার্যাকরী করবেন কিনা, যদি কার্যাকরী করা হয় তবে কত দিনের মধ্যে করা হবে ? | ৪। অন্যান্য পশ্চাৎপদ সম্প্রদায়ের আর্থ সামাজিক ও শিক্ষাগত উন্নয়নে সরকার বিশেষ ভাবে আগ্রহী। তবে ও, বি, সি, কমিটির রিপোর্ট খতিয়ে দেখার পরই সরকার এ সম্পর্কে যত দ্রুত সম্ভব যথোপযুক্ত সিদ্ধান্ত গ্রহন করবেন। |

Admitted Starred question No—175

Name of M, L, A, :— Sri Fayzur Rahaman,

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be Pleased to state .

১। রাজ্যের মুসলীম জনগনের সামাজিক, অর্থনৈতিক সুবিধা এবং মুসলীম ছাত্র-ছাত্রীদের ষ্টাইপেণ্ড ও বুকগ্রান্ট বন্ধ হওয়ার কারণ কি ?

MINISTER-IN-CHARGE :— ANSWER.

১। মুসলীম ছাত্র-ছাত্রীরা রাজ্যের অন্যান্য সাধারণ ছাত্র-ছাত্রীদের মত যোগ্যতা অনুযায়ী বিভিন্ন ষ্টাইপেণ্ড/স্কলারশিপ পাইয়া থাকে। তাছাড়া ওয়াকফ বোর্ড হইতে এই খাতে অর্থ বরাদ্দ পাওয়া গেলে নিয়মনীতি অনুযায়ী ষ্টাইপেণ্ড ও বুকগ্রান্ট দেওয়া হয়।

Admitted Starred Question No. 177.

Name of Member :— Shri Nakul Das

Will the Hon'ble Minister-in-charge of the Sch. Caste Welfare Department be pleased to State :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। রাজ্যের তপশীলি অধ্যুষিত গ্রামগুলিকে নিয়ে তপশীলি জাতি ঘনবসতি গ্রাম গঠনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না। | ১। রাজ্যের তপশীলি অধ্যুষিত গ্রামগুলিকে নিয়ে তপশীলি জাতি ঘনবসতি গ্রাম গঠনের কোন্ পরিকল্পনা রাজ্য সরকারের নেই। তবে |

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | রাজ্য সরকার তপশীলি জাতি ও তপশীলি উপজাতি কল্যাণ বিভাগের ২০-৪-১৯৮৩ ইং সনের মেমোর মাধ্যমে ১৮৫ টি রাজস্ব মৌজাকে স্পেশাল কম্পোজেন্ট এলাকা হিসাবে চিহ্নিত করেন. এই রাজস্ব মৌজাগুলির তপশীলি জন সংখ্যার শতকরা হার ২০ বা তার উর্দ্ধে। |
| ২। যদি না থাকে তবে এই ব্যাপারে কোন উদ্যোগ গ্রহণ করা হবে কিনা ? | ২। বর্তমানে এরূপ কোন পরিকল্পনা নাই। |

Admitted Starred Question No. 178.

Name of Member :— Shri Purnamohan Tripura.

Will the Hon' ble Minster-in-charge of the Trible welfare Department be pleased to State :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ১৯৯০-১৯৯১ ইং অর্থবর্ষে এবং চলতি অর্থবর্ষের ৩০শে জুন পর্যান্ত কতজন উপ-জাতিকে মোট কত টাকা চিকিৎসা বাবদ সাহায্য করা হয়েছে। | ১। ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে ১ হাজার ৯২ জন উপজাতিকে চিকিৎসার জন্য মোট ৫ লক্ষ ৫ হাজার টাকা এবং চলতি আর্থিক বৎসরে ৩০শে জুন পর্য্যন্ত মোট ১ লক্ষ ৫০ হাজার টাকা ৩০০ জন উপজাতিকে চিকিৎসার জন্য দেওয়া হয়েছে। |
| ২। ঐ সাহায্যের সর্বউচ্চ ও সর্বনিম্ন পরিমান কত, এবং | ২। ঐ সাহায্যের সর্বোচ্চসীমা ১ হাজার টাকা এবং সর্বনিম্ন সীমা ৫০ টাকা, যাহা এই রাজ্যের ভিতরে উপজাতি রুগীদের দেওয়া হয়ে থাকে। বহি রাজ্যে চিকিৎসার জন্য সর্বোচ্চ ৫ হাজার টাকা পর্য্যন্ত দেওয়া হয়ে থাকে। |
| ৩। কি পদ্ধতিতে ঐ সাহায্য বন্টন করা হয় ? | ৩। সাধারণত যে সকল রুগী রাজ্যের সরকারী হাসপাতালে ভর্তি থাকে সে সকল রুগীকে প্রয়োজনীয় ঔষধ পত্রাদি ক্রয়ের জন্য হাসপাতালের চিকিৎসার সুপারিশ এবং উপজাতি কল্যান দপ্তরের নিযুক্ত কর্মীর সুপারিশ অনুসারে উক্ত সাহায্য বন্টনের ব্যবস্থা করা হয়। |

Admitted Starred Question No. 185.

Name of Member :— Shri Sushil Kumar Chakma

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১। ত্রিপুরা রাজ্যে বিভিন্ন স্থানে কত সংখ্যক তপশীলি জাতিভুক্ত পরিবার আছেন এই ব্যাপারে সরকার কর্তৃক কোন সার্ভে করা হইয়াছে কিনা, | ১। ত্রিপুরা রাজ্যে বিভিন্ন স্থানে কত সংখ্যক তপশীলি জাতিভুক্ত পরিবার আছেন এই ব্যাপারে রাজ্য সরকার কর্তৃক কোন সার্ভে করা হয় নাই। |
| ২। যদি এখনও কোন সার্ভে না করা হয়ে থাকে তবে তার কারণ, এবং | ২। কেবলমাত্র কং-টি,ইউ,জে,এস, জোট সরকার ক্ষমতায় আসার পরই রাজ্যে এই জাতিয় সার্ভে করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়। তবে পঞ্চায়েত এবং রাজস্ব বিভাগের কর্মীগণ বিভিন্ন জরুরী কাজে ব্যস্ত থাকায় উক্ত সার্ভের কাজ হাতে নেওয়া এতদিন সম্ভব হয় নাই। |
| ৩। কবে নাগাদ উক্ত সার্ভের কাজ আরম্ভ করা সম্ভব হবে বলে আশা করা যায়? | ৩। সার্ভের প্রাথমিক কার্যাদি ১/৮/৯১ ইং তারিখ হইতে শুরু হইয়াছে। ২৭/৮/৯১ ইং তারিখ হইতে বাড়ী বাড়ী তথ্য সংগ্রহের কাজ শুরু হইবে। সার্ভের মাধ্যমে সংগৃহীত তথ্যাবলী সংকলন করতঃ রাজ্য সরকারের রিপোর্ট ১৫/১/৯২ ইং তারিখের মধ্যে প্রকাশ করা হইবে বলিয়া সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে। |

ANNEXURE—B.

ADMITTED UNSTARRED QUESTION NO .4.

Name of M.L.A.:—Sri Badal Choudhury.

will the Hon' ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

QUESTION

১। ১৯৮৮-৮৯ ৮৯-৯০ এবং ৯০ ৯১ এই তিনটি আর্থিক বছরে শিক্ষা দপ্তরে বিভিন্ন পদে ফিক্সড পে এবং ভিক্টিমাইজড' হিসাবে কতজনকে চাকুরী দেওয়া হয়েছে?

## QUESTION

২। তারমধ্যে কতজন তপশিলী জাতি ও উপজাতি প্রার্থী চাকুরী পেয়েছেন ?
৩। এ সমস্ত চাকুরী প্রার্থীদের Fixed pay তে চাকুরী দেওয়ার কারণ কি ?

## ANSWER

MINISTER-IN-CHARGE SRI A. K. KAR

১। ১৯৮৮-৮৯, ৮৯-৯০ এবং ৯০-৯১ এই তিনটি আর্থিক বছরে শিক্ষা দপ্তরের অধীনে Fixed pay তে তৃতীয় ও চতুর্থ শ্রেণী পদে যথাক্রমে ২,৯৩৫ জন ও ৩৫৮ জন এবং overaged victimised হিসাবে তৃতীয় ও চতুর্থ শ্রেণী পদে যথাক্রমে ১,৫৭৮ জন ও ২৯১ জন Fixed pay তে নিয়োজিত হয়েছেন।
২। তার মধ্যে ২৬ জন তপশিলী জাতিভূক্ত প্রার্থীকে চাকুরী দেওয়া হইয়াছে।
৩। নিয়মিত পদে নিয়োগের জন্য প্রয়োজনীয় অর্থের অভাবহেতু Fixed pay তে পদ সৃষ্টি করিয়া চাকুরী দেওয়া হয়।

Admitted Un-starred Question No :- 8

Name of Member :— Shri Samar Choudhury

Will the Ho'nble Minister-in- Charge of the Forest Department be pleased to Department state.

**প্রশ্ন**

১। কোন্ কোন সংরক্ষিত বন এবং প্রস্তাবিত সুরক্ষিত বন থেকে ১৯৮৮-১৯৮৯, ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ বৎসর গুলিতে কত সংখ্যক স্পেসিফাইড্ গাছ বে-আইনী কেটে পাচার হয়েছে এবং এর ফলে কত টাকার সম্পদ ধ্বংস হয়েছে।

**উত্তর**

১। চন্দ্রপুর, রাধাকিশোরপুর, কাচিগাং, বড়মুড়া, দেবতামুড়া, দক্ষিণ সোনামুড়া, তুলাতলীবাড়ী, কচাখলা, আঠারমুড়া, কালাবাড়ি, তেলিয়ামুড়া, চাম্পামুড়া, মনু ছৈলেংটা, দেউ, ক্যাচমেণ্ট এরিয়া, উজান মাছমারা, জুরি, লংতরাই, হরিশনগর, চড়িলাম, পাথালিয়া, কালশীবাড়ী, মুহুরীপুর, টেককা তুলসী, তৃষ্ণা, কাশারী, জগন্নাথ দিঘী, বেতাগা লুধুয়া, গর্জি, কুলাই, কুলাই এক্সটেনশন সালেমা, ঊনকোটি, চোরাইবাড়ী সংরক্ষিত-বন এবং সোনামুড়া প্রস্তাবিত সংরক্ষিত বন থেকে ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ বৎসর গুলিতে ৯৪৭১টি স্পেসিফাইড গাছ বে-আইনী কেটে পাচার হয়েছে এবং এর ফলে ১, ১০, ২৯, ২০০/- টাকার সম্পদ ধ্বংস হয়েছে।

## PAPERS LAID ON THE TABLE
(Questions & Answers)

### Admitted Un-starred Question No.—115
Name of Member :— Shri Samar Chowdhury.

Will the Hon'ble Minister-in-charge of the Schcduled Tribes Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ ইং বর্তমান সময় পর্যান্ত সময়ে সরকার চিকিৎসার জন্য কতজন উপজাতি সম্প্রদায়ের রোগীকে মোট কত টাকা সাহায্য দিয়েছেন,

২। এই সকল রোগীদের মধ্যে ত্রিপুরার বাইরে চিকিৎসার জন্য কতজন রোগীকে কত টাকা যাতায়াত ও চিকিৎসার খরচ বাবদ সাহায্য পেয়েছেন ?

উত্তর

তথ্য সংগ্রহাধীন আছে।

### ADMITIED UN-STARRED QUESTION NO. 145
Name of Member :— Shri Purna Mohan Tripura

Will the Hon' ble Minister-in-charge of the Tribal Welfare Department be peased to stated :—

প্রশ্ন

১৯৮৯-৯০ ইং, ১৯৯০-৯১ ইং অর্থবর্ষে ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদের জন্য বছর ভিত্তিক বরাদ্দ কত ছিল,

২। তার মধ্যে জেলা পরিষদের নিজস্ব অর্থের পরিমান কত এবং রাজ্য সরকারের অংশ কত, এবং

৩। ১৯৯. ইং৩০শে জুন পর্যান্ত চলতি অর্থবর্ষের বরাদ্দকৃত অর্থের কোন খাতে রাজ্য সরকার কত টাকা জেলা পরিষদকে দিয়েছেন এবং কত টাকা বাকেয়া পড়ে আছে ?

উত্তর

১। ১৯৮৯-৯০ ইং অর্থবর্ষে জেলা পরিষদের জনা মং ৪৯৩৪.০০ লক্ষ টাকা এবং ১৯৯০-৯১ ইং অর্থবর্ষে মং ৫০৮২ ৭১ লক্ষ টাকা বরাদ্দ ছিল।

২। জেলা পরিষদের নিজস্ব অর্থের পরিমান এবং রাজ্য সরকারের অংশ কত তাহা একটি নিম্নে প্রদত্ত হইল :—

<u>১৯৮৯-৯০ ইং অর্থবর্ষ</u>

ক) জেলা পরিষদের নিজস্ব অর্থের পরিমান ( শেয়ার অফ্ ট্যাক্সেস এণ্ড আদার্স ) মং ৬৫৫.০০ লক্ষ।

খ) জেলা পরিষদের পরিকল্পনা খাতে মং ১২৫০.০০ লক্ষ।

গ) রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের হস্তান্তরিত পরিকল্পনা গুলির অর্থ বরাদ্দের পরিমান মং ৩০২৯.০০ লক্ষ সর্বমোট- মং ৪৯৩৪.০০ লক্ষ।

১৯৯০-৯১ ইং অর্থবর্ষে

ক) জেলা পরিষদের নিজস্ব অর্থের পরিমান (শেয়ার অফ ট্যাক্সেস এণ্ড আদায়) মং ৫৬০,০০ লক্ষ।

খ) জেলা পরিষদের পরিকল্পনা খাতে মং ১৪০০.০০ লক্ষ।

গ) রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের হস্তান্তরিত পরিকল্পনাগুলির অর্থ বরাদ্দ পরিমান মং ৩৬২২,২৫ লক্ষ টাকা। সর্বমোট মং—৫৫৮২,৫৫ লক্ষ টাকা।

৩। ১৯৯১ ইং সালের ৩০শে জুন পর্যান্ত জেলা পরিষদের বাজেটের মোট অর্থ মং ৪৪১০,৭৪ লক্ষ টাকার মধ্যে মাত্র মং ৩৩৮,২৪ লক্ষ টাকা রাজ্য সরকারের জেলা পরিষদকে দিয়েছেন। বাকী অর্থ মং ৪০৭২,২০ লক্ষ টাকা বকেয়া পড়ে আছে। তাহার একটি এতৎসঙ্গে প্রদত্ত হইল।

| ক্রমিক নং | কোন কোন খাতে টাকা | প্রাপ্য টাকার হিসাব | বাকী টাকার হিসাব |
|---|---|---|---|
| ১। | শেয়ার অফ্ ট্যাক্সেস | ৯০,০০ টাকা | ৩১০,০০ টাকা |
| ২। | এ, ডি, সি, প্ল্যান | ২০০,০০ টাকা | ১২২৫,০০ টাকা |
| ৩। | বিভিন্ন দপ্তর থেকে প্রকল্প রূপায়নের জন্য দেওয়া। | | |
| ক) | ওয়েলফেয়ার ফর সিডুল্ড ট্রাইভল | × | × |
| খ) | বর্ডার এড়িয়া ডেভেলপমেন্ট প্রজেক্ট | × | ১১৭,০০ টাকা |
| গ) | ইনফরমেশন এণ্ড পাবলিসিটি | ০,১৪ টাকা | ২,৭৬ টাকা |
| ঘ) | জেনারেল এড়ুকেশন (স্কুল) | ১৩,০০ টাকা | ১৩৩২,৫৪ টাকা |
| ঙ) | রোরেল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম | ২৪,০০ টাকা | ৯৮,৩৫ টাকা |
| চ) | সাইন্স এণ্ড টেক্নোলজি | ১০,০০ টাকা | × |
| ছ) | ফরেষ্ট | | ৪০,০০ টাকা |
| জ) | কোপারেশন | | ১০,০০ টাকা |
| ঝ) | মেডিকেল | | ২২,০০ টাকা |
| ঞ) | সোসিয়েল এড়ুকেশন | | ১৮৬,০০ টাকা |
| ট) | নিউট্রিশান | | ১১৭,৩০ টাকা |
| ঠ) | মাইনর ইরিগেশন | | ১৬২,০০ টাকা |
| ড) | ওয়াটার সাপ্লাই | | ৩০,০০ টাকা |
| ঢ) | ফিসারিজ | | ১৩৫,৬৫ টাকা |
| ণ) | ইনড্রাষ্ট্রিজ | | ৩২,০০ টাকা |
| ত) | ওয়াটার সাপ্লাই এণ্ড সেনিটেশন | | ৮৫,০০ টাকা |
| থ) | রিপিয়ারস্ টু কম্যোনিকেশন | | ৫,০০ টাকা |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

Monday. the 19th August. 1991.

The House met in the Assembly House, Agartala at 11-00 A. M on Monday, the 19th August 1991.

## PRESENT.

Shri Jyotirmay Nath, Speaker. in the chair. The Chief Minister, the Deputy Speaker, Six Minister, eight Ministers of State and 40 Members.

## QUESTIONS & ANSWERS.

মিঃ স্পীকার :— আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যগণের নাম ডাকলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখ করা যে-কোন প্রশ্নের নাম্বার বলবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানালে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় জবাব প্রদান করবেন। মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা।

শ্রীরবীন্দ্র দেববর্মা (সিমনা) :— মাননীয় স্পীকার স্যার অ্যাডমিটেড কোয়েশ্চন নং ২। এস, আই, এফ সি-ডিপার্টমেন্ট।

শ্রী পূর্ণমোহন ত্রিপুরা (ছামনু) :— মাননীয় স্পীকার স্যার আমি একটা অ্যাকজর্ণমেন্ট মোশন এনেছি। সেটা হলো সম্প্রতি চাওমনু ব্লক এলাকায়—

মিঃ স্পীকার— প্লীজ সিট ডাউন। নো অ্যাকজর্ণমেন্ট মোশন।

(গণ্ডগোল)

( বিরোধীদলের সভাকক্ষ ত্যাগ )

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয় জবাব দেবেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ২।

প্রশ্ন

১। রাজ্যে জলসেচের জন্য সারা রাজ্য ভিত্তিক কোন সার্ভে করা হয়েছে কি ?

২) হয়ে থাকলে যে সব জমিতে মাটির নীচের জল ছাড়া জলসেচ সম্ভব নয়, রিপোর্ট অনুযায়ী এমন জমির কোন তথ্য আছে কি এবং তার পরিমাণ কত এবং

৩) সে সব মাঠে জলসেচের কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

উত্তর

১) এ ধরণের কোন সার্ভে করার ব্যবস্থা করা হয়নি।

২) ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

৩। উপরোক্ত প্রশ্নের উত্তরে পরিপ্রেক্ষিতে প্রশ্ন আসে না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** সাপ্লিমেণ্টারী স্যার, আমরা দেখছি রাজ্যের বিভিন্ন প্রান্তে জল সেচের অভাবে অনেক জমি পতিত আছে। সেই জমিকে চাষের আওতায় এনে জল সেচের ব্যবস্থা করা হবে কি না ? যদি সার্ভে করা না হয় তা হলে সেটা করা হবে কি না ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, আমাদের ত্রিপুরা রাজ্যে মাত্র ১২ পার্সেণ্ট জমিতে জলসেচের ব্যবস্থা আছে। মাননীয় সদস্য চাষের অযোগ্য ভূমির কথা বলছেন সে সম্পর্কে আমি একমত। রাজ্য ভিত্তিক সার্ভে এখনও হয়নি। সীমিত অর্থনৈতিক কারণে এবং কারিগরী সঙ্গতি কম থাকায় তা সম্ভব হয়নি। জনসাধারণের চাহিদার ভিত্তিতে এবং সরকারী আর্থিক সঙ্গতির দিকে লক্ষ্য রেখে যে সমস্ত স্থানে ভূগর্ভস্থ জলের সুযোগ নেই সেখানে সম্ভাব্য স্থলে গভীর নলকূপ, ওভার ফ্লো, নলকূপ ইত্যাদি পরিকল্পণা সেখানে রূপায়িত হচ্ছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা:—** স্যার, আমরা বামফ্রণ্টের ১০ বছরের শাসনকালে দেখেছি বিশেষ করে উপজাতি এলাকায় সার্ভের নাম দিয়ে কিছু ইঞ্জিনীয়ার এবং অফিসার পাঠান হয়েছিল। কিন্তু কাজের ক্ষেত্রে দেখা গেছে কিছুই হয় নি। মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা, সে সময় অনেক নদীতে ডাইভারশান স্কীম এবং স্লুইচ গেট নির্মাণ করার পরিকল্পনা নেওয়া হয়েছিল।

কিন্তু কার্য্যক্ষেত্রে কিছুই হয় নি। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এইগুলি কি ট্রাইবেল এলাকা বলে বাদ দেওয়া হয়েছে কি না ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** মাননীয় সদস্য স্পেসিফিক প্রশ্ন করলে উত্তর দেওয়া সম্ভব। তবে এখানে আমি বলতে চাই, ট্রাইবেল এলাকা বলে কোন স্কীম বাদ দেওয়া হয় নি। একথা বলা ঠিক নয়। আমি এখানে বলতে চাই, আমরা জল সেচের জন্য যে সমস্ত স্কীম হাতে নিয়েছি তাতে সারা রাজ্যের ট্রাইবেল পকেটই হাতে নেওয়া হয়েছে। কাজেই কারো বাদ দেওয়া হচ্ছে তা ঠিক নয়।

(মাননীয় বিরোধী সদস্যগণের সভা কক্ষে প্রবেশ)

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** পশ্চিম ত্রিপুরার সোনাইছড়া এবং দক্ষিণ ত্রিপুরার তৈহরচুর ছড়ার উপর ডাইভারশান স্কীম করার জন্য সার্ভে করা হয়েছিল। কিন্তু তার রিপোর্ট এখনও জনসাধারণ জেনে জানেন না, কিংবা বর্তমানে এই স্কীম কোন অবস্থায় আছে তাও জানেন না। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে স্পেসিফিক জানতে চাই এর কারণ কি ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** এই সম্পর্কে মাননীয় সদস্যদের আর একটি প্রশ্ন আছে। তবু আমি বলতে চাই, এগুলি সম্পর্কে বিস্তারিত অনুসন্ধান এখনও সমাপ্ত হয়নি এই কারণে জনসাধারণ এখনও তার রিপোর্ট জানতে পারেন নি। তবে আমরা আশা করছি অতি শীঘ্র অনুসন্ধানের কাজ শেষ হবে এবং আমরা প্রকল্পটির কাজ হাতে নিতে পারব।

**শ্রীসমর চৌধুরী (ধনপুর) :—** স্যার, কাঞ্চনপুর ব্লকের দশদাতে একটি ডীপ টিউবওয়েল স্কীম চালু ছিল, কিন্তু বর্তমানে তা বন্ধ হয়ে আছে। আর সাতনালাতে একটি লিফট ইরিগেশান স্কীমও অচল হয়ে আছে। এগুলি দিয়ে মাত্র ২/৫ কানি একর মাত্র জল সেচ পাচ্ছে। সমস্ত চালু লিফট ইরিগেশান স্কীম অচল হয়ে যাচ্ছে এ খবর মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য এখানে দশদা এবং সাতনালা সম্পর্কে যে প্রশ্ন করেছেন তার খবর আমাদের অফিসে নেই। তবে মাননীয় সদস্য এখানে যখন বলেছেন তা ঠিক হবেই বলে আমি মনে করি। আমার মনে হয় মেশিনারী গণ্ডগোলের জন্য এ রকম মাঝে মাঝে অচল হয়ে যেতে পারে। তবু আমি বিষয়টির খোঁজ নিচ্ছি।

**মিঃ স্পিকার:—** শ্রীবাদল চৌধুরী, শ্রীফয়জুর রহমান এবং শ্রীনকুল দাস।

**শ্রীবাদল চৌধুরী (ঋষ্যমুখ) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চন নং ১১ স্যার।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১১ স্যার।

**প্রশ্ন**

১) ১৯৮৯—৯০, ১০—৯১ ইং সনে রাজ্যে কতজন বিদেশী (বাংলাদেশী) চিহ্নিত করা হয়েছে এবং তার মধ্যে কতজনকে বাংলাদেশে ফেরত পাঠানো হয়েছে,

২) ১৯৭১ ইংরেজী ২৫শে মার্চের পর কতজন বাংলাদেশী রাজ্যের বিভিন্ন স্থানে বসবাস করছে তার সার্ভে করার কোন উদ্যোগ সরকার গ্রহণ করবেন কি,

৩] বাংলাদেশী অনুপ্রবেশ বন্ধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**উত্তর**

১) ১৯৮৯ ইং সন হইতে ১৯৯১ ইং সনের মার্চ্চ মাস পর্য্যন্ত জেলা পুলিশ এবং মোবাইল টাস্ক ফোর্স কর্তৃক বাংলাদেশী বিদেশী অনুপ্রবেশকারীর সনাক্তক্রমে বাংলাদেশে ফেরৎ পাঠানোর সংখ্যা নিম্নরূপ :—

| বৎসর | জেলাপুলিশ দ্বারা | মোবাইল টাস্ক ফোর্স দ্বারা | মোট |
|---|---|---|---|
| ১৯৮৯ | ৫৮৯ | ৩,২০০ | ৩,৬৮৯ |
| ১৯৯০ | ৪৯৪ | ৮,৩৯০ | ৮,৮৮৪ |
| ১৯৯১ | ২৩৫ | ১,৪০০ | ১,৬৩৫ |
| | ১ ২১৮ | ১২,৯৯০ | ১৪,২০৮ |

(মার্চ্চ মাস পর্য্যন্ত)

২) এ ব্যাপারে এখনও কোন স্থির সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। অনুপ্রবেশ জনিত বিভিন্ন সমস্যা খতিয়ে দেখার জন্য একটি রাজ্য ভিত্তিক উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করা হয়েছে। উক্ত কমিটি ইহার প্রথম বৈঠকে সমস্ত ব্যাপারটি পর্য্যালোচনা করে কিছু ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন। তার মধ্যে রয়েছে ১) রাজ্যের সমস্ত নাগরিকদের জন্য পরিচয় পত্র চালু করতে কেন্দ্রীয় সরকারের অনুরোধ করা ২) জনগনের মধ্যে সচেতনতা সৃষ্টি করতে সেমিনারের আয়োজন করা ৩) পঞ্চায়েত রেজিষ্টারে ন্তন নাম নথিভুক্ত করার আগে সংশ্লিষ্ট ব্লকের বি. ডি. ওদের অনুমোদনের প্রয়োজনীয়তা।

৩) অনুপ্রবেশ রোধের জন্য সর্বত্র পুলিশ মোবাইল টাস্ক ফোর্স ও সীমান্ত রক্ষী বাহিনীর টহল দার জোরদার করা হয়েছে। বিশেষ বিশেষ সময়ে বিশেষ স্থানে তল্লাসী চালানো হচ্ছে। সীমান্ত রক্ষী বাহিনী চোরাচালান এবং অবৈধ অনুপ্রবেশ রোধে সীমান্ত এলাকায় ৬৭টি পর্যবেক্ষণ টাওয়ার স্থাপন করেছেন এবং আরো কয়েটিক টাওয়ার স্থাপনের পরিকল্পনা করেছেন। এছাড়া

৯টি মোবাইল টাস্ক ফোর্স ক্যাম্প ত্রিপুরার বিভিন্ন সীমান্তে অনুপ্রবেশ বন্ধ করার জন্য স্থাপন করা হয়েছে। বর্তমানে ত্রিপুরার সীমান্ত পাহারার জন্য ৭ (সাত) ব্যাটেলিয়ান বি এস, এফ ১১৬ টি বি, ও, পিতে মোতায়েন আছে। তাছাড়া বর্ডার রোড সংস্থার মাধ্যমে সীমান্ত বরাবর সড়ক নির্মাণ এবং কাঁটাতারের বেড়া দেওয়ার প্রস্তাব ভারত সরকারের কাছে দেয়া হয়েছে।

শ্রীবাদল চৌধুরী :- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে তথ্য দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে, মোবাইল টাস্ক ফোর্স ইতিমধ্যে কিছু কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করেছে। এটা সত্যি কিনা যে ডাইরেকটর জেনারেল অব পুলিশ মেমো নং —২৫০০২ | এফ, ৫২ (১) পি, এইচ কিউ ৯১—এই সারকুলার নাম্বারে এম, টি, এফ তুলে দেবার সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। এই এম টি এফ পুলিশের আলাদা সংগঠন হিসাবে কাজ করত। এই সার্কুলারে এটা বলা হয়েছে যে, এটা পুলিশের আলাদা সংগঠন হিসাবে থাকবে না। তাদেরকে থানায় মোতায়েন করা হবে। থানার পুলিশের অংশ হিসাবে তারা আইন শৃংখলার রক্ষার কাজ করবে। এই, এম, টি এফ এর যে সমস্ত গাড়ী ছিল সেগুলি প্রত্যাহার করে নেওয়া হয়েছে।

স্যার, আমরা এটা বলছি এই জোট সরকার বিশেষ করে কংগ্রেস (আই) তাঁরা এই রাজ্য কে একটা বাঙ্গালী রাজ্য স্থাপন করতে চান। আর অনুপ্রবেশকারীরা এখানে থাকুক এটা এখানকার মুখ্যমন্ত্রী চান বলেই অত্যন্ত পরিকল্পিত ভাবে তারা যাতে আরও আসতে পারে তার জন্যই এম, টি, এফ তুলে দিচ্ছেন। এইবার ১৯৯১ সালে জন গণনার যে রিপোর্ট প্রকাশ হয়েছে তার যে পপুলেশ্যানের ভারসাম্য ইত্যাদি আমরা সবার উপরে প্রায় ৩৩ পারসেন্টর উপর।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য আপনি সংক্ষিপ্ত আকারে সাপ্লিমেন্টারী করুন।

শ্রীবাদল চৌধুরী :— স্যানশাস রিপোর্টে ট্রাইবেলের সংখ্যা কমে যাচ্ছে। তারপর যেটা দেখা গেছে পপুলেশ্যানের ভারসাম্য ঘটছে। জনসংখ্যায় এখানে ২৯ পারসেন্ট ট্রাইবেল ছিল কিন্তু তার ভারসাম্য কমে যাচ্ছে। এবং অনুপ্রবেশ বাড়ছে এটা খুবই দুঃখজনক। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কি ব্যবস্থা করেছেন জানাবেন কি ?

শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ):— স্যার, মূল কথা হচ্ছে বিদেশী অনুপ্রবেশ সম্পর্কে এই প্রথম কংগ্রেস এবং টি. ইউ জে. এস সরকার উদ্বেগ প্রকাশ করেছেন এবং ব্যবস্থা গ্রহণের উদ্যোগ নিচ্ছেন। স্যার, আমি একটা হিসাব দিচ্ছি তাহলে বুঝতে পারবেন—

১৯৮৪ সালে মাত্র ৪ হাজার ৯৮ জন অনুপ্রবেশ করেছে। ১৯৮৫ সালে ২৯৪০ জন অনুপ্রবেশ

করেছে। ১৯৮৯ সালে ৩৬৮৯ জন অনুপ্রবেশ করেছে। ১৯৯০ সালে ৮ হাজার জন অনুপ্রবেশ করেছে এবং এই বছর ১৯৯১ সালে ৯৯৯৩ জন অনুপ্রবেশ করেছে।

এই যে পুশ ব্যাক্ এবং ডিটেনশানের অনুপাতটা দেখুন কি অবস্থা। স্যার, এর আগে আমি এই হাউসে তথ্য দিয়েছি বামফ্রন্ট সরকার বাংলাদেশকে প্রধান বানিয়েছে। আমি এটা কোন রাজনৈতিক দলকে খাটো করার জন্য বা কোন দলকে বড করার জন্য বলছিনা। জিনিসটা উদ্বেগজনক। যে হারে লোকসংখ্যা বাড়ছে তাতে উপজাতির হয়ত ভাবছে যে, ওরা আণ্ডার পপুলেটেড হয়ে যাচ্ছে। এটা খুবই আতংকের কারণ। আমি মনে করি এইটা ট্রাইবেল নন ট্রাইবেল সামগ্রিকভাবে সকলেরই উদ্বেগের কারণ। এই হারে যদি লোকসংখ্যা বাড়ে, তাহলে ত্রিপুরা রাজ্যের অর্থনীতি বিপর্যস্ত হয়ে পড়বে, সেটাকে কেউ রোধ করতে পারবেনা। সুতরাং আমরা মনে করি শুধু সরকারী যে ব্যবস্থা সেন্ট্রালই বলুন, আর রাজ্য সরকারই বলুন সেটা যথেষ্ট নয়, জনগনের সহযোগিতা দরকার, জনগনের সচেতনতা দরকার। সকলকে ঐক্যবদ্ধভাবে এর বিরুদ্ধে দাঁড়াতে হবে, তবেই এইটা সাক্সেসফুল হবে। সেজন্য এই সরকার একটা উচ্চ পর্যায়ের কমিটি করেছে। এই কমিটির কার্যকলাপ শুধু স্টেট স্তরে থাকবেনা সমগ্র রাজ্যে এর প্রভাব পড়বে এর জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। আমরা প্রথম বৈঠক করে কিছু ব্যবস্থা নিয়েছি, যেটা আমি এই হাউসকে জানিয়েছি। মাননীয় সদস্য যে তথ্য দিলেন সেন্সাস্ রিপোর্টে সংখ্যা বেড়েছে. আমি বলব বিগত দিনে গত ১০ বছরে এর সংখ্যা বৃদ্ধি পেয়েছে ভোটার বৃদ্ধি করার জন্য। নিজেদের ভোট ব্যাংক বৃদ্ধি করার জন্য বেড়েছে। আমি তাদের কাছেও আবেদন করব তারা যাতে আন্তরিকভাবে এর বিরুদ্ধে সোচ্চার হয়ে সরকারের সংগে সহযোগিতা করেন। সকলের সহযোগিতা আমরা চাই। রাজ্যকে অর্থনৈতিক বিপর্যয়ের হাত থেকে বাঁচাতে। স্যার, এখানে মোবাইল টাস্ক ফোর্সের কথা বলা হয়েছে, এইটা সরকারের নজরে আসেনি। সরকারের অনুমোদন ছাড়াই ডি, জি, পুলিশ এইটা করেছেন। তবে তিনি যুক্তি দেখিয়েছেন মোবাইল টাস্ক ফোর্সকে শক্তিশালী করার জন্য এইটা করেছেন। মোবাইল টাস্ক ফোর্স ইণ্ডেপেনডেন্টলি কাজ করছেন, সেখানে থানার কোন ভূমিকা নেই, থানাকে শক্তিশালী করার জন্য নয়, মোবাইল টাস্ক ফোর্সকে শক্তিশালী করার জন্য এইটা করেছেন। তবুও আমি বলেছি যেহেতু এইটা নিয়ে মিস্-আণ্ডারস্টেণ্ডিং গ্রো করছে তার জন্য ডি, জি. পুলিশকে সেই সার্কুলার তুলে নেওয়ার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী নকুল দাস** ( রাজনগর ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে রিপ্লাইটা দিলেন এবং ওনার রিপ্লাই থেকে আমরা যে জিনিষটা দেখলাম তা হল, এই সমস্যাটা যতখানি গভীরে আছে রিপ্লাইতে উনি ততটা গভীরে যান নি . উনি নিতান্ত হালকা ধরণের উত্তর দিয়েছেন,

ওনার উত্তর থেকে সমস্যা সমাধানের কোন আশ্বাস পাওয়া যায় নি। এই সময়ের মধ্যে তিনি যে তথ্য দিয়েছেন তা যদি ঠিক হয় যে আমরা বিবেচনা করছি তাহলে পরে উদ্বেগ প্রকাশ করার কারণ কি ? তাহলে পরে এটা প্রমাণ করছে যে, এখানে হাজার হাজার লক্ষ লক্ষ লোক প্রতিদিন আসছে, দশ বছরে ৭ লক্ষ লোক বেড়ে গেছে, যেটা থারটি থ্রি পারসেন্ট সেনসাসের উপর চলে গেছে। কাজেই এই অবস্থাটা যদি চলতে থাকে তাহলে কি পাহাড়ী কি বাঙ্গালী কি জাতি কি উপজাতি সমস্ত মানুষের অস্তিত্ব বিপন্ন হওয়ার মত অবস্থা হবে। বাংলাদেশে এখনও এক কোটির মত হিন্দু বাঙ্গালী যারা আছেন তারা মেইনলী ত্রিপুরাতে আসতে চান, এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সামানাতম মেজার মিলিত হবে না। মাননীয় মুখ্যমন্ত্রী কে বলতে হবে সঠিক কি কি পদক্ষেপ এই সরকার গ্রহণ করেছেন এবং কি কি পদক্ষেপ গ্রহণ করবেন, যার মধ্য দিয়ে এই অবস্থার প্রকৃত মোকাবেলা করা যায়. এক নাম্বার।

দুই নাম্বার হলো, যারা এর মধ্যে এসে গেছেন তাদেরকে চিহ্নিত করা এবং চিহ্নিত করে তাদেরকে ক্যাম্পে রাখা, অথবা বাংলাদেশের সঙ্গে কথা বলে তাদেরকে আবার ফেরত পাঠানোর ব্যবস্থা নেওয়া হবে কি না ? মানে আমার প্রশ্নটা হচ্ছে, এই সমস্যার সমাধান করার জন্য কি ব্যবস্থা নেওয়া হবে, এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ):—** স্পীকার স্যার, আমার মনে হয় যে কংগ্রেস ( আই ) এবং টি, ইউ, জে, এস, যে গুরুত্ব দিয়েছেন সে রকম গুরুত্ব আর কেউ দেয়নি। স্যার, এই ব্যাপারে উচ্চ পর্যায়ে একটি কমিটি গঠণ করা হয়েছে। এবং এই কমিটিতে কারা রয়েছেন আমি সে সম্পর্কে তথ্য দিচ্ছি—

| | | | |
|---|---|---|---|
| ১। | শ্রীসুধীররঞ্জন মজুমদার চিফ, মিনিস্টার, | | চেয়ারম্যান |
| ২। | শ্রীনগেন্দ্র জমাতিয়া, | ( মন্ত্রী ) | মেমবার, |
| ৩। | মহারানী বিভু কুমারী দেবী, | ( মন্ত্রী ) | মেমবার, |
| ৪। | শ্রীবীরজিৎ সিনহা, | ( মন্ত্রী ) | মেমবার, |
| ৫। | শ্রীহরিনাথ দেববর্মা<br>চিফ এগজিকিউটিভ মেমবার,<br>টি, টি, এ, এ, ডি, সি, | | মেমবার, |
| ৬। | শ্রীকালিদাস দত্ত, | ( রাষ্ট্রমন্ত্রী ) | মেমবার, |
| ৭। | শ্রীবিল্লাল মিঞা, | ( রাষ্ট্রমন্ত্রী ) | মেমবার, |
| ৮। | শ্রীরবীন্দ্র দেববর্মা, | ( রাষ্ট্রমন্ত্রী ) | মেমবার, |

৯। শ্রীমতিলাল সাহা, (রাষ্ট্রমন্ত্রী) মেমবার,
১০। দ্যা চিফ, সেক্রেটারী, মেমবার,
১১। দ্যা ডাইরেকটর জেনারেল অব্ পুলিশ— মেমবার,
১২। দ্যা ইন্সপেকটর জেনারেল, বি, এস, এফ, মেমবার,
১৩। দ্যা জয়েন্ট সেক্রেটারী, পলিটিক্যাল
ডিপার্টমেন্ট মেমবার,
তিনি আবার মেমবার সেক্রেটারীও।

The terms of reference of this Committee is—'to review from time to time that administrative arrangement for prevention of infiltration into the State to monitor the performance of areas agencies like M. P. F., B. S F. and other concerned agencies in this regard. to review the action taken in respect of specific informations received from various sources regarding infiltration from time to time. So, Sir, adequate measures have been taken. The Committee has met first time and they have suggested some measures.

কাজেই আপনারাই এদের প্রশ্রয় দিচ্ছেন এবং আগামীদিনেও আপনারা দিয়ে যাবেন- এটা আমরা ভালভাবেই জানি।

মি: ডেপুটি স্পীকার: — অনারেবল মেমবার শ্রী গৌরী শংকর রিয়াং!

শ্রী:গৌরী শংকর রিয়াং (শান্তির বাজার): — মিঃ ডেপুটি স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৭।

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী): — মি: ডেপুটি স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৭।

প্রশ্ন (১) এগ্জিকিউটিভ ইঞ্জিনিয়ার, ইলেকট্রিক্যাল ডিভিসন নং—৪ (ইলেকট্রিক্যাল এর কার্য্যালয় কবে নাগাদ উদয়পুর থেকে শান্তির বাজার স্থানান্তরিত করার কোন পরিকল্পনা বা সিদ্ধান্ত দপ্তরের নেই।

প্রশ্ন (২): যদি না হয় তবে তার কারণ?

উত্তর উপরোক্ত কারণে প্রশ্ন উঠে না।

শ্রীগৌরী শংকর রিয়াং :— সাপ্লিমেণ্টারী স্যার, এখানে আমার একটা আপীল রয়েছে। আমি কোয়েশ্চনে ডিভিশন নং—৬ দিয়েছিলাম কিন্তু এরপর ভুলে সেটা ৪ হয়েছে। এবং এর উপর মাননীয় মন্ত্রী মহোদয়ও জবাব দিয়েছেন। এ্যাক্‌চুয়েলী এটা ডিভিশন নং—৬ হবে। এবং এই ডিভিশন নং ৬ কে উদয়পুর থেকে শান্তির বাজারে স্থানান্তরিত করা হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি? এর আগে এই বিধানসভায় এক প্রশ্নের জবাবে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছিলেন যে, জমি পাওয়া গেলে এই ডিভিশন নং—৬ কে উদয়পুর থেকে শান্তিরবাজারে স্থানান্তরিত করা হবে। কাজেই এই প্রশ্নের জবাব মাননীয় মন্ত্রী মহোদয় দেবেন কি?

শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :— স্যার, এই ব্যাপারে আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

মিঃ ডেপুটি স্পিকার :— অনারেবল মেমবার শ্রীরসিক লাল রায়।

শ্রীরসিক লাল রায় (সোনামুড়া ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার —৩২।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩২।

প্রশ্ন

১। ত্রিপুরায় কৃষি জমির ১০০ শতাংশ জল সেচের আওতায় আনতে কতটা লিফ্‌ট্‌ ও ডীপ ইরিগেশন স্কীম প্রয়োজন তাহা সার্ভে করা হয়েছে কি না?

২। বর্তমানের কতটা লিফ্‌ট ও ডীপ ইরিগেশন স্কীম আছে এবং আর কতটার প্রয়োজন?

৩। বাকীটা পরিপূরণ কবে নাগাদ সম্পূর্ণ করা হবে,

৪। সোনামুড়া মহকুমায় মোট কতটা লিফট ও ডীপ টিউব ওয়েল ইরিগেশন স্কীম প্রয়োজন সার্ভে করা হয়েছে কি না,

৫। যদি হয়ে থাকে কতটা বর্তমানে আছে এবং বাকীগুলি কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

উত্তর

১। এখনও পর্যন্ত এইরূপ কোন সার্ভে করা হয় নাই।

২। বর্তমানে ত্রিপুরায় এল, আই, স্কীম ৩৬৫ টি, ডীপ টিউব ওয়েল ১০৮ টি. এবং ডাইভারশন স্কীম

২৩টি চালু আছে। বাকি আর কতগুলি প্রকল্প প্রয়োজন তাহার সংখ্যা এখনো হিসাব করা হয়নি। ইহা ছাড়া আরও ১০৪টি নূতন এল, আই. এবং ৩০টি নূতন ডীপ টিউব-ওয়েল এর কাজ হাতে নেওয়া হয়েছে।

৩। এখনই এই সম্বন্ধে সঠিক কিছু বলা সম্ভব নয়।

৪। এই ধরণের কোনও সার্ভে এখনও করা হয় নাই।

৫। বর্তমানে সোনামুড়া মহকুমায় এল, আই স্কীম, ১৯টি ডীপ ওয়েল,—৫টি এবং ডাইভারশন স্কীম ১টি চালু আছে। তাছাড়া ৭টি নূতন এল, আই, এবং ৩টি নূতন ডীপ টিউব ওয়েল এর কাজ হাতে নেওয়া হয়েছে। এইসব নূতন প্রকল্পের কাজ ১৯৯২—৯৩ সাল নাগাদ বিদ্যুৎ সংযোগ লাইনের কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়। তাছাড়া অন্য কোন নূতন প্রকল্প উপযুক্ত বিবেচিত হইলে ক্রমান্বয়ে আর্থিক সঙ্গতির ভিত্তিতে হাতে নেওয়া হইবে।

শ্রীরসিকলাল রায় :— সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরা রাজ্য একটি অনুন্নত রাজ্য। কৃষি ছারা শতকরা ৮০ ভাগ লোকের আর কোন সংস্থান নেই। কৃষি জমিগুলি সেচের আওতায় এনে সার্ভে শেষ করার জন্য জরুরী ব্যবস্থা করবেন কিনা ? যদি বলে থাকেন অর্থনৈতিক ব্যবস্থার প্রয়োজন রয়েছে তাহলে স্পেশালি কৃষির জন্য অর্থ চাওয়া বা পাওয়ার জন্য কোন ব্যবস্থা করবেন কি না ? তিন নম্বর হচ্ছে এখানে যদি কৃষি জমির শতকরা ১০০ ভাগ জমি সেচের আওতায় আনতে পারি তাহলে ত্রিপুরা রাজ্যের অর্থনৈতিক দুর্বলতা অনেকটা কাটবে বলে আশা করা যায়। তার জন্য ব্যবস্থা নেবেন কি না ?

শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :— মি: ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে; ত্রিপুরা রাজ্যে মানুষ কৃষি নির্ভরশীল। এবং রাজ্যের প্রায় ৮০ শতাংশ মানুষ সরাসরি নির্ভর করছেন। কাজেই এখানে জলসেচের প্রয়োজন রয়েছে। মাননীয় সদস্য যেটা বলেছেন এটাও ঠিক যে, সমগ্র রাজ্যে জল সেচের উপর সার্ভে করা উচিত। এবং যাতে পরিকল্পনাটা সামগ্রিকভাবে নেওয়া সম্ভব হয়। এখন যেটা হচ্ছে সেটা হল এলাকা থেকে দাবী আসছে এবং সেটার উপর ভিত্তি করে সেচ ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিন্তু এতে দেখা যাচ্ছে যে. এর ফলে একটি অসঙ্গতি থেকে যাচ্ছে। এবার নিশ্চয়ই দপ্তর স্টেট প্লেনিং বোর্ড —এর কাছে একটা ব্যবস্থ করবে. যদি সমগ্র রাজ্যে একটা সার্ভে করা যায়। তাহলে সমগ্র রাজ্যে সেচের কোন অসঙ্গতি থাকবে না। তবে এতদিন স্টাফের অভাব ছিল। এবং আরও অনেক মেটেরিয়ালস এর অভাব ছিল। ফলে এই কাজ হাতে নেওয়া সম্ভব হয় নাই। রিপোর্টে দেখা যায় যে, রাজ্যে ২ লক্ষ ৭০ হাজার কৃষিযোগ্য জমির মধ্যে ৭৯ হেক্টর জমিতে ভূপৃষ্ঠস্থ জলের এবং ৩৮ হাজার হেক্টর জমিতে

ভূগর্ভস্থ জলের সাহায্যে সেচের আওতায় আনা সম্ভব। এর উপর ভিত্তি করে রাজ্যে সার্ভে করা সম্ভব। তবে ১০০ ভাগের ১০০ ভাগ কৃষি জমি সেচের আওতায় আসবে না। যতটুকু সম্ভব তার উপর ভিত্তি করে সার্ভে করার জন্য আমরা রাজ্যে প্লেনিং কমিশনের কাছ থেকে যদি আর্থিক অনুমোদন পাই তাহলে এই কাজ হাতে নেওয়া হতে পারে।

**শ্রীবিমল সিনহা (কমলপুর)** :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় কৃষিমন্ত্রী উত্তর দিয়েছেন যে, নতুন কোন ইনভেস্টিগেশান না করে কাজ হচ্ছে না, এই ধরণের। এখানে আমি প্রমাণ দিতে পারি যে ১২টা ওয়ার্ক অলরেডি আপনাদের এগজিকিউটিভ ইঞ্জিনীয়ার. ইনভেস্টিগেশান ডিভিশান তারাই একমাত্র ফিজিবিলিটি রিপোর্ট দেওয়ার অধিকারী। তাদের অনুমতি ছাড়া।

**শ্রীবিমল সিনহা** :— ১২টা ওয়ার্ক সবটাই আবার বিশালগড় কনস্টিটিউন্সিতে,

1. Deep tube-Well Scheme at Naraora under Bishalgar Block.
2. L I. Scheme at Kadamtali under Bishalgar Block.
3. Deep tube —Well Scheme at Bhandari Mura under Bishalgar.
4. L. I, Scheme at Najilacharra under Bishalgar Block.
5. L. I. Soheme at Shibnagar under Bishalgar Block.
6. L. I. Scheme at Kanchanmala on the left bank of river 'Sonia' Under Bishalgar Block.
7. Deep tube —Well Soheme at Dhajanagar under Bishalgar Block.
8. L. I. Scheme at Raghunath pur on river 'Boria' under Bishalgar Block.
9. L I. Scheme at Routhkhala under Bishalgar Blook.
10. L. I. Scheme at K. K. nagar under Bishalgar Block.
11. Deep tube—Well Scheme at Laxmibil under Bishalgar Blook.
12. L. I Scheme at Dhabara at K. K. nagar G. S from river 'Borima' under Bishalgar Block.

এর মধ্যে বিভিন্ন এমাউন্ট আছে, কোনটা তিন লক্ষ্য ৫৮ হাজার সাতশ, কোনটা ৭ লক্ষ্য ৭১ হাজার, এইভাবে বিরাট বিরাট এমাউন্ট। এইগুলি কি করে ফিজিবিলিটি রিপোর্ট ছাড়া, ইনভেস্টিগেশন ইঞ্জিনীয়ার যে আছে, এক্সকিউটিভ ইঞ্জিনীয়ার উনার অনুমোদন ছাড়া, উনার তদন্ত ছাড়া সেটার এক্সপেণ্ডিচার সেংশান হয় কিভাবে. এই তথ্য মাননীয় কৃষি মন্ত্রী জানেন কিনা ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (মিনিষ্টার) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, উনি যদি আলাদা ভাবে প্রশ্ন করেন তাহলে এর উপযুক্ত জবাব দেওয়া যাবে। এবং উনি যেটা বলেছেন সার্ভে ছাড়া হচ্ছে এটা ঠিক না। যে সমস্ত অভিযোগ উনি করেছে, এই সম্পর্কে যদি উনি আলাদা ভাবে প্রশ্ন করেন তাহলে উত্তর দেওয়া সম্ভব হবে।

**শ্রীবিমল সিনহা** :— মাননীয় স্পীকার স্যার, জিনিষটা আমি পরিস্কার হলাম না। মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনি ক্লেরিফাই করে বলুন যে, এক্সকিউটিভ ইঞ্জিনীয়ার ইনভেস্টিগেশন ডিভিশন, উনার ইনভেষ্টিগেশন ছাড়া, ফিজিবিলিটি রিপোর্ট ছাড়া এইগুলি একসপেণ্ডিচার সেংশান করতে পারেন কি করতে না পারলে এই বারটা স্কীম কিভাবে মঞ্জুর হয়?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) :— স্যার, এখানে প্রশ্ন করা হচ্ছে যে সারা রাজ্যে কোন সার্ভে করা আছে কিনা ? আমি বলছি যে এটা করা হয় নাই, অতীতেও করা হয় নাই এখনও করা যাচ্ছে না। পরবর্তীকালে যাতে করা হয় তার জন্য প্ল্যানিং কমিশনের কাছে আমরা আর্থিক সাহায্য চাইব আর এর সঙ্গে উনি যে প্রশ্ন করেছেন এইটার কোন যোগসূত্র নেই। আলাদা ভাবে প্রশ্ন যদি করেন তাহলে এর উত্তর দেওয়া সম্ভব।

**শ্রীরসিকলাল রায়** :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী এটা জানাবেন কিনা যে, সোনামুড়া বিভাগে প্রচুর জমি যেটা চাষের আওতায় এখনও আসে নাই। এই সোনামুড়া বিভাগের কৃষক জমি থাকা সত্বেও তারা যেহেতু সীমান্তবর্তী একটি সাব-ডিভিশন এখানে আমাদের কৃষকরা জমি না করে বিভিন্ন অবৈধ টুকিটাকি ব্যবসা ক'রে বাঁচতে চায় যেহেতু আমার জমি আছে আমি জমিদার কিন্তু আমরা কোন কিছু করতে পারছি না এই জমিতে আমাদের কোন ফলন ফলাইতে পারছি না, এর জন্য স্পেসালি এই সাবডিভিশনের জন্য যেহেতু এটা সীমান্তবর্তী এলাকা এখানে যাতে অন্য দিকে নজর দিতে না পারে সেইজন্য কৃষি মন্ত্রী জরুরী ভিত্তিক এবং স্পেশালি এই সাব-ডিভিশনের জন্য ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ? চাষের জন্য কৃষকদের ৮৫ পারসেণ্ট বাঁচবার লক্ষ্যে মাননীয় মন্ত্রী জরুরী ভিত্তিক ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) :— স্যার, যেহেতু রাজ্যে কৃষি জমিতে জল সেচের পরিমাণ কম, যেহেতু, রাজ্যের বিভিন্ন জায়গা থেকেই জল সেচের দাবী আসছে। আমাদের দপ্তরও চেষ্টা করছেন যাতে যত তাড়াতাড়ি সম্ভব আর বেশী পরিমাণ জমিতে জল সেচের আওতায় আনা যায়।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রী সুকুমার বর্মন।

**শ্রীসুকুমার বর্মন (নলছড়) :—** স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৫।

**শ্রীঅরুনকুমার কর (মন্ত্রী :—** স্যার, স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৫।

প্রশ্ন

১) নলছড় কৃষি মাঠকে নদীর ভাঙ্গন থেকে রক্ষা করার জন্য নদীর দুই পাড়ে বাঁধ নির্মাণ করার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২) থাকলে, বরাদ্দের পরিমাণ কত এবং কবে নাগাদ তা শুরু করা যাবে বলে আশা করা যায়।

উত্তর

১) আপাততঃ নেই।

২) ১নং প্রশ্নের পরিপ্রেক্ষিতে ২ নং প্রশ্নের উত্তর আসে না।

**শ্রীসুকুমার বর্মন :—** মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, বাঁধ নির্মাণ করার কোন পরিকল্পনা নেই, কিন্তু মাননীয় (মন্ত্রী) নিশ্চয়ই এটা অবগত আছেন যে, নলছড় এলাকাটা একটা কৃষি প্রধান অঞ্চল। এই অঞ্চলে প্রচুর পরিমাণ ধান ও রবি ফসল উৎপন্ন হয়। বিভিন্ন সময়ে বন্যা হওয়ার ফলে এখানকার অনেক জমিতেই বালি পড়ে, সেগুলির উৎপাদন ক্ষমতা নষ্ট করে দিয়েছে। কাজেই এই দিক থেকে বিবেচনা করে ঐ এলাকার কৃষকদের রক্ষা করার জন্য তাড়াতাড়ি কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীঅরুনকুমার কর ( মন্ত্রী ):—** স্যার, যে নদীর দুই তীরই ভেঙ্গে গিয়েছে, সেই নদীর দুই তীরে বাঁধ দিয়ে নদীর ভাঙ্গনকে রোধ করা সম্ভব নয়, তবে টেমপোরারী হানা দেওয়া যায় কিনা, সেটা দেখতে হবে।

**শ্রী সুকুমার বর্মন :—** স্যার, আমরা দেখলাম যে কিছু দিন আগে ব্লক থেকে টেমপোরারী ভাবে কিছু হানা দেওয়ার ব্যবস্থা হয়েছে কিন্তু তা নদীর ভাঙ্গার রোধের পক্ষে যথেষ্ট নয়। কিছু দিন আগে রাষ্ট্রমন্ত্রী বিল্লাল মিঞা সেই এলাকায় গিয়েছিলেন এবং সেখানকার কৃষকেরা সম্মিলিত ভাবে মন্ত্রী মহোদয়ের কাছে এই সম্পর্কে দাবী জানিয়েছেন এবং তিনি নিজে আশ্বাস দিয়েছেন যে, এই ব্যাপারে চিন্তা ভাবনা করা হবে। কাজেই, তাঁর আশ্বাসের ভিত্তিতে সরকার কি ব্যবস্থা নিয়েছেন, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীঅরুনকুমার কর** ( মন্ত্রী ) : — স্যার, নদীর দুই তীরে বাঁধ দিয়ে এ্যাম্বেকমেণ্ট রক্ষা করা অত্যন্ত ব্যয় বহুল এবং আমাদের বর্ত্তমান যে আর্থিক ব্যবস্থা, তাতে এর সঙ্কুলান করা এক্ষুনি সম্ভব নয়। তবে রাষ্ট্রমন্ত্রী বিল্লাল মিঞার কাছে এলাকার লোকজন যে রিপ্রেজেণ্টেশান দিয়েছেন, তার পরিপ্রেক্ষিতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য তিনি দপ্তরকে জানিয়েছেন।

**মিঃ ডেপুটি স্পীকার** :— শ্রীমাখনলাল চক্রবর্ত্তী।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী** ( কল্যাণপুর ) :— স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৭৪।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাষ্ট্রমন্ত্রী ) : — স্যার, স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৭৪,

**প্রশ্ন**

১) বর্ত্তমান আর্থিক বছরে রাজ্যের কতটি গ্রামে বিদ্যুত পৌঁছে দেওয়া হবে এবং উক্ত গ্রামগুলির মধ্যে এ, ডি, সি, এরিয়ার অন্তর্ভুক্ত গ্রামের সংখ্যা কত ?

২) ইহা কি সত্য যে, তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত মুড়াবাড়ী, দেবতা বাড়ী, বুপরায়, সেনাপতি বাড়ী, গোপাল ঠাকুর পাড়া ( এ, ডি, সি, অন্তভুক্ত ) বিদ্যুত লাইন সম্প্রসারণের প্রস্তাব থাকা সত্ত্বেও কার্য্যকরী করা হইতেছে না ?

৩) সত্য হলে, প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে কি ?

**উত্তর**

১) বর্ত্তমান আর্থিক বছরে ১১০ টি গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে। তার মধ্যে ৫০টি গ্রাম এ, ডি, সি, অন্তর্ভুক্ত।

২) তেলিয়া মুড়া ব্লকের অন্তর্গত দেবতাবাড়ী ও ভদ্রা সেনাপতি গ্রামে বিদ্যুৎ লাইন সম্প্রসারণের প্রস্তাব আছে। বর্ত্তমান আর্থিক বছরে প্রয়োজনীয় আর্থিক সংস্থান না থাকায় এই দুইটি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব নহে।

৩) বর্ত্তমান বছরে প্রয়োজনীয় আর্থিক প্রতিকুলতা হেতু উক্ত দুইটি গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করা সম্ভব হইতেছে না।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী** : — স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে, তথ্য দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে, মাত্র ১১০ টি গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়া হবে। কিন্তু এই বিদ্যুৎ সম্প্রসারণের এ পদ্ধতিগত বেশ কিছু ত্রুটি আছে বলে আমি মনে করি, যেমন কোন নির্দিষ্ট একটা গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করা হবে

বলে নির্দিষ্ট করা হল, কিন্তু দেখা গেল যে জায়গা দিয়ে খুঁটি নেওয়া হল, তার আশ পাশ এলাকার ২৪টি বাড়ীতে বিদ্যুতের লাইন দেওয়া হল, আর গ্রামের মধ্যে যে আরও অনেকগুলি বাড়ী আছে, সেগুলিতে আদো কোন বিদ্যুত লাইন দেওয়া হল না, অথচ বলা হল যে ঐ পুরো গ্রামটাতেই বিদ্যুতের লাইন দেওয়া হল। তাই, আমার দাবী হল কোন গ্রামকে যদি বিদ্যুতায়ণ করার জন্য নির্দিষ্ট করাই হয়ে থাকে, তাহলে সেই গ্রামের সবগুলি বাড়ীতেই যাতে বিদ্যুতের লাইন যায়, তার ব্যবস্থা করা প্রয়োজন আর তা না হলে অন্যান্য গ্রামবাসীরা বন্চিত হবে। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের মতামত দয়া করে জানাবেন কি ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :— ( রাষ্ট্রমন্ত্রী ) :— স্যার, মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা এরকম যে, রেল লাইন বাড়ীর পাশে দিয়ে গেলেই রেল থেকে নামা যায় না। সেই রকম বিদ্যুতের লাইন বাড়ীর পাশ দিয়ে গেলেই বিদ্যুত পাওয়া যায় না। এইচ টি এবং এল. টি, লাইন আছে। এইচ. টি লাইন থেকে এল. টি লাইন না করে বিদ্যুত সরবরাহ করা যায় না। এই ব্যাপারে রাজ্য সরকার একটা উদ্যোগ নিয়েছেন যে, সমস্ত গ্রামে বিদ্যুতের লাইন পৌঁছে গেছে সেখানে এল. টি, লাইন এক্সটেনশন করে বিদ্যুত দেওয়ার জন্য। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই ব্যাপারে আর, ই. সি, স্কীমের যে টাকা সেটা কেন্দ্রীয় সরকার আর্থিক অভাবের জন্য কেটে দিয়েছেন। ফলে আমাদের যে ২০০ টি গ্রামের মধ্যে বিদ্যুৎ দেওয়ার পরিকল্পনা ছিল সেটা সম্ভব হয়নি। সেখানে ১১০ টি করেছি। আগামী ৫ই সেপ্টেম্বর উত্তর পূর্বাঞ্চলের বিদ্যুৎ মন্ত্রীরা ভারতের প্রধানমন্ত্রী মহোদয়ের কাছে দাবী জানাবে যে, উত্তর পূর্বাঞ্চলে যাতে এই স্কীমের টাকা সবটা দেওয়া হয়।

**শ্রীদিবাচন্দ্র রাংখল ( কুলাই )** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা, যে উত্তর ত্রিপুরার কাঁঠালিয়া গাঁওসভায় গত বছর বিদ্যুতের লাইন সম্প্রসারণ করা হয়েছিল। কিন্তু এখন পর্য্যন্ত বিদ্যুৎ সরবরাহ করা হয়নি। অফিস থেকে বলা হচ্ছে যে, সেখানে নাকি কল অফিস করা হয়েছে। কোথায় করা হয়েছে আমি জানি না। বিদ্যুতের লাইন টানতে গিয়ে দুইজন মারা গেছে। এই গাঁওসভার কবে থেকে বিদ্যুতের সরবরাহ করা হবে সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী :— মাননীয় স্পীকার স্যার, সেখানে কল অফিস করার জন্য একটা পরিকল্পনা আমাদের ছিল। কিন্তু কর্মীর অভাবে সেটা করা সম্ভব হয়নি। কর্মীযাতে নিয়োগ করা যায় সেই জন্য ফাইলে ফাইনেনশিয়েল অ্যাপ্রোভ্যাল চাওয়া হয়েছে। সেটা পেলে করা হবে।

আমাদের প্রায় এক হাজার কিলোমিটার পর্যান্ত বিদ্যুৎ দেওয়ার জন্য পরিকল্পনা আছে যেখানে বিদ্যুতের লাইন করা হয়েছে। মাননীয় বিধায়ক এবং বিভিন্ন জনসাধারণের চাপে সেটা হয়েছিল। কিন্তু এখন দেখা যায় দুইটি বাড়ী লাইন চাইছে। বাকী সবাই টেপ করে বিদ্যুত নিয়ে যায়। আমাদের প্রায় এক হাজার কিলোমিটার পর্যন্ত বিদ্যুৎ দেওয়ার জন্য পরিকল্পনা আছে যেখানে বিদ্যুতের লাইন করা হয়েছে। মাননীয় বিধায়ক এবং বিভিন্ন জনসাধারণের চাপে সেটা করা হয়েছিল।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ):—** কিন্তু এখন দেখা যাচ্ছে, ঐসব এলাকায় কোন এপ্লিকেশানই বিদ্যুৎ নেওয়ার জন্য পড়ছে না। দেখাগেছে, ২টি বাড়ীর জন্য যদি বিদ্যুৎ দেওয়া হয়, তাহলে বাকীরা বিদ্যুৎ কেপিং করে বিদ্যুৎ চুরি করছে। এতে সরকারের প্রচুর ক্ষতি হচ্ছে। এ জন্য সরকার ঠিক করেছেন যথেষ্ট সংখ্যক দরখাস্ত পড়লে অর্থাৎ কোন গ্রামে কম পক্ষে ১০টি বাড়ীতে বিদ্যুৎ নেবার জন্য দরখাস্ত পড়লেই সে গ্রামে বিদ্যুৎ দেওয়া হবে নতুবা নয়।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :—** মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন, দেবতাবাড়ী এবং মুড়াবাড়ী এদু'টি এ. ডি. সি. এলাকায় এবারও বিদ্যুৎ দেওয়া সম্ভব হবে না আর্থিক প্রতিকুলতার অভাবে। এটা খুবই দুঃখের ব্যাপার যে, এ, ডি, সি, এলাকাকে প্রতিবছরই বাদ দেওয়া হচ্ছে। এটা গত বছরও স্যাংকশান ছিল। তখনও টাকার অভাবে করা যায় নি। এবছর যাতে হয়, সেটা যেন দেখা হয়। তাছাড়া দেখা গেছে, একস্থানে বিদ্যুতের জন্য খুঁটি বসান হলে পর সেখান থেকে তুলে অন্যত্র সরিয়ে নেওয়া হচ্ছে। বিষয়টি কি মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) : –** মাননীয় সদস্য এখানে খুঁটি সরিয়ে নিয়ে যাবার কথাযা বললেন তাতে আমি বকতে পারি, এরকম ঘটনা ঘটে থাকলে অবশ্যই আমি দেখব। মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি জানাচ্ছি, এই সরকার ক্ষমতায় আসার পর ২০০টি গ্রামে আমরা ১৯৮৯-৯০ইং সনে বিদ্যুতায়ন করেছি। এখন পর্যন্ত যত কাজ হয়েছে তারমধ্যে তিনভাগের মধ্যে দু'ভাগ কাজই হয়েছে এ, ডি, সি, এলাকায়। কাজেই এ. ডি সি কে বঞ্চিত করা হচ্ছে তা মোটেই ঠিক নয়। ১১০টি গ্রামের ৫০ টি গ্রামই এ. ডি. সি. এলাকায় পড়ছে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক ( বিলোনিয়া ) :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং- ৮২।

**মিঃ ডেপুটি স্পীকার :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং- ৮২।

শ্রীসমীররঞ্জন বর্মন ( মন্ত্রী ) :-- মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং- ৮২।

**প্রশ্ন**

১। বিলোনীয়া মুহুরী নদীর উপর পাক্কা সেতুটি বর্তমানে কি অবস্থায় আছে, এবং

২। সেতুটি কবে নাগাদ চালু করা হইবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। এই সেতুটির কাজ বিলোনীয়ার দিক থেকে অর্ধেক হয়েছে। সিমেন্ট ও রডের অভাবে বর্তমানে ইহার কাজ বন্ধ আছে।

২। প্রয়োজনীয় সিমেন্ট ও রড পাওয়া গেলে ডিসেম্বর ১৯৯২-এর মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

শ্রীঅমল মল্লিক :— মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন, সিমেন্ট এবং রড পাওয়া গেলে শেষ হবে। স্যার, এই ব্রীজের কাজ আরম্ভ হয়েছিল ১৯৭৬ সালে। আজ পর্য্যন্ত তার কাজ চলছে। জোট সরকার ক্ষমতায় আসার পর নুতন উদ্যমে কাজটি চলছিল। বর্তমানে মাঝপথে বন্ধ হয়ে আছে। গত বিধানসভায় এই ব্রীজ সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছিলেন এই বছরের ২৬শে জানুয়ারী যাতে উদ্বোধন করা যায় সে সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন জানাব, ব্রীজটি যাতে ১৯৯২ সালের ২৬শে জানুয়ারী উদ্বোধন করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে এবং প্রয়োজনীয় রড ও সিমেন্টের ব্যবস্থা করতে।

শ্রীসমীররঞ্জন বর্মন (মন্ত্রী ) :- মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি বলেছি, প্রয়োজনীয় সিমেন্ট এবং রডের অভাবে কাজ এগিয়ে নিতে পারছি না। বামফ্রন্টের আমলে এই ব্রীজটির একটি পিলার নদীতে বসে গিয়েছিল। এ-জন্য আরবিটেশনে যায়। নতুন টেণ্ডার করে কাজ দেওয়া হয়েছে। এইগুলি রেকটিফিকেশন করতে গিয়ে প্রচুর সময় নিয়েছিল। এগুলি শেষ হবার পর কাজটি খুব দ্রুত গতিতে এগিয়ে চলছিল। কিন্তু বর্তমানে প্রয়োজনীয় সিমেন্ট এবং রডের অভাবে কাজটি এগিয়ে নিয়ে যেতে পারছি না।

সিমেন্টের টেণ্ডার, রডের টেণ্ডার এ্যাকসেপ্ট করার পর দেখা যায় ১৫ দিনের মধ্যে ৪/৫ বার প্রাইস ফ্লাকচুয়েট করেছে। সিমেন্ট করপোরেশান অব ইণ্ডিয়া কিংবা এ. সি. সি. সিমেন্ট দিতে রাজী নয়। বারবার আমরা টেণ্ডার কল করেছি। যাইহোক, ইতিমধ্যে নূতন কেন্দ্রীয় সরকার আসার পর এবং

আমাদের এখানকার মাননীয় এম. পি. শ্রীসন্তোষ মোহন দেব এবং আমাদের মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে সিমেণ্ট ও রড আমরা পাব বলে আশা করছি। এই গুলি পাওয়ার পর প্রায়রিটি বেসিসে আমরা কাজটা করব। আমি আশা করছি ১৯৯২ ইং সালের মধ্যে আমরা এই ব্রীজের কাজটা সম্পন্ন করতে পারব।

## ( ANNEXURES "A" & "B" )

## ANNOUCEMENT REGARDING SHORT DISCUSSION

**মিঃ ডেপুটি স্পীকার :—** প্রশ্নোত্তর পর্ব শেষ যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সে সকল প্রশ্নের উত্তর পত্র এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নের উত্তর পত্রগুলো সভার টেবিলে পেশ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়গণ, বর্ত্তমান অধিবেশনে আলোচনার জন্য আমি মাননীয় সদস্য মহোদয়দের নিকট থেকে মোট ৬টি ( ছয়টি ) শর্ট ডিস্কাশান্ নোটিশ পেয়েছি। তম্মধ্যে মাননীয় সদস্য শ্রীফইজুর রহমান, একটি, শ্রীমতিলাল সরকার ও শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ যুগ্মভাবে একটি এবং শ্রীগৌরীশংকর রিয়াং-এর একটি-মোট তিনটি নোটিশ অদ্য ১৯ ৮ ৯১ ইং তারিখে উৎথাপন করার জন্য অনুমতি দিয়েছি। এই সম্পর্কে আজকের অধিবেশনে অতিরিক্ত কার্য্যসূচীর মাধ্যমে তাহা সদস্যদের জানিয়ে দেওয়া হয়েছে।

মাননীয় সদস্য শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা, শ্রীবাদল চৌধুরী এবং শ্রীসমর চৌধুরীর নিকট থেকে যে তিনটি শর্ট ডিস্কাশান নোটিশ পেয়েছি এগুলোও ২০. ৮. ৯১ ইং তারিখে হাউসে আলোচনার জন্য আমি অনুমোদন দিয়েছি। এই সম্পর্কে প্রয়োজনীয় কাগজপত্র যথাসময়ে প্রচারিত হবে।

## REFERENCE PERIOD.

**মিঃ ডেপুটি স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীসুশীলকুমার চাকমা মহোদয়ের নিকট থেকে একটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উৎথাপন করার অনুমতি দিয়েছি। আমি মাননীয় সদস্য মহোদয়কে দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীসুশীল কুমার চাকমা ( পেচারথল :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার উল্লেখ্য বিষয়টি হলো- "গত ৯ই আগষ্ট, ১৯৯১ ইং তারিখে 'স্যন্দন" পত্রিকায় প্রথম পাতায় দ্বিতীয় কলমে পকাশিত 'উত্তর জেলায় দুই যাত্রী জীপে উপজাতি দুবৃত্ত হানা : হত এক' শিরোনামায় সংবাদ সম্পর্কে।"

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রখেতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি এ সম্পর্কে আগামী ২১. ৮. ৯১ ইং তারিখে হাউসে বিবৃতি দেব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি আজ মাননীয় সদস্য শ্রীসুনীল কুমার চৌধুরী মহাশয়ের নিকট থেকে একটি রেফারেন্সের নোটিশ পেয়েছি। মাননীয় সদস্যকে উনার নোটিশটি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীসুনীলকুমার চৌধুরী ( সাব্রুম :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার রেফারেন্সের বিষয় বস্তু হলো :— "গত ২৮ শে জুলাই সাব্রুম থানায় "ডেইলী দেশের কথা" পত্রিকার সাংবাদিক ধনঞ্জয় দেবনাথকে পুলিশ অফিসার ও কতিপয় পুলিশ কর্তৃকথানার ভিতর মারধোর করে আহত ও গ্রেপ্তার করা সম্পর্কে।"

**মিঃ ডেপুটি স্পীকার :** —মাননীয় সদস্যের নোটিশটি নিরীক্ষার পরীক্ষা পর গুরুত্ব অনুসারে উৎথাপন করার অনুমতি দিয়েছি। আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি এসম্পর্কে আগামী ২১. ৮. ৯১ ইং এই বিষয়ের উপর বক্তব্য রাখব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি আজ আর একটি নোটিশ মাননীয় সদস্য শ্রীবিমল সিনহা মহাশয়ের নিকট থেকে পেয়েছি। মাননীয় সদস্যকে উনার নোটিশটি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীবিমল সিনহা :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার রেফারেন্সের বিষয়বস্তু হলো :—
"গত ২৮শে জুলাই আমবাসা থানার অন্তর্গত ডাউলিয়া বস্তি গ্রামের শ্রীকৃষ্ণ শর্মা গ্রেপ্তার হওয়ার

পর উক্ত থানা অভ্যন্তরে প্রচণ্ডভাবে প্রহৃত হয়ে ১০ই আগষ্ট কমলপুর হাসপাতালে মৃত্যু হওয়া সম্পর্কে।"

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ— মাননীয় সদস্যের নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্য মন্ত্রী ) ঃ— স্যার, আমি ২১. ৮ ৯১ ইং তারিখ এই নোটিশের উপর বক্তব্য রাখব।

## CALLING ATTENTION

**মিঃ ডেপুটি স্পীকার** : — আমি আজ মাননীয় সদস্য শ্রীবৈদ্যনাথ মজুমদার মহাশয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :- "গত ৯ই জুলাই, ১৯৯১ ইং কৈলাশহর-এ গণতান্ত্রিক যুব ফেডারেশনের কর্মী কম: নিখিল দেবনাথকে একদল দুষ্কৃতকারী দ্বারা গুরুতর আহত করা এবং পরবর্তী সময়ে ২রা আগষ্ট. ১৯৯১ ইং জি, বি হাসপাতালে মৃত্যু হওয়ার ঘটনা সম্পর্কে।"

মাননীয় সদস্যের নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) ঃ— স্যার, আমি ২১. ৮ ৯১ ইং তারিখ এই নোটিশটির উপর বক্তব্য রাখব।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ— আর একটি দৃষ্টি আকার্ষনী নোটিশ নিম্নলিখিত সদস্য মহোদয়ের নিকট হইতে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল ঃ— "গত ১৬ই আগষ্ট দক্ষিণ নারায়নপুরের যুব কংগ্রেস কর্মী নারায়ন সরকারের খুন হওয়ার ঘটনা সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীদীপককুমার রায় মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি।

এখন আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমার পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীসুধীরঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী):— স্যার, আমি এ বিষয়ে আগামী ২০.৮.৯১ ইং তারিখে জবাব দেব।

## GOUERNMENT BILL

মিঃ স্পীকার সভার পরবর্তী কার্য্যসূচী হলো:— "The Tripura Vigilence Commission Bill, 1991, (Tripure Bill No, 9 of 1991)."

এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উৎথাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী):— Mr. Speaker Sir, I beg to move before the House for leave to introduce The Tripura Vigilence Commission Bill, 1991 (Tripura Bill No, 9 of 1991), সভায় উৎথাপন করার জন্য অনুমতি দেওয়া হউক।"

মিঃ স্পীকার:— এখন মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক উৎথাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হলো:— "The Tripura Vigilence Commissjon Bill 1991 (Tripura Bill No. 9 of 1991)"

(ভোট দেওয়ার পর বিলটি সভা কর্তৃক গৃহীত হয়।)

কাজেই আমি মনে করি সভার অনুমতি ক্রমে বিলটি উৎথাপিত হলো।

## SHORT DISCUSSION ON MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE.

মিঃ— স্পীকার:— সভার পরবর্তী কার্য্যসূচী হলো" শর্ট ডিসকাশান অন মেটারস অব আর্জেন্ট পাবলিক ইম্পোর্টেন্স"। আজকের কার্যসূচীতে তিনটি শর্ট ডিসকাশান নোটিশ আছে।

নোটিশ তিনটির প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রীফৈজুর রহমান, দ্বিতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার এবং মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয় যুগ্মভাবে এবং তৃতীয়টি মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহোদয়।

( এখানে উল্লেখ্য যে, দ্বিতীয় শর্ট ডিস্কাশানটির জন্য আমি মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার এবং মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয়ের নিকট হইতে দুটি নোটিশ পেয়েছি। যেহেতু, নোটিশ দুটির বিষয়বস্তু এক, তাই নোটিশটি যুগ্মভাবে উত্থাপনের জন্য আমি অনুমতি দিয়েছি।

প্রথম নোটিশটির বিষয়বস্তু হলো, "রাজ্যের সংখ্যালঘু মুসলিম জনগনের সুষ্ঠু নিরাপত্তার ব্যবস্থা সম্পর্কে।"

এখন আমি মাননীয় সদস্য শ্রীফৈজুর রহমান মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা আরম্ভ করতে। প্রত্যেকটি শর্ট ডিস্কাশান ১ ঘন্টা করে আলোচনা করা যাবে।

**শ্রীফজুর রহমন : — ( কুর্তি ) —** মিঃ স্পীকার স্যার, জোট সরকার ত্রিপুরা রাজ্যে ক্ষমতায় আসার পর এখন পর্য্যন্ত ধর্মীয় সংখ্যা লঘুরা মুসলীম, তারা ত্রিপুরা রাজ্যে শতকরা মাত্র ৭ জন, এই সংখ্যা লঘু জন সাধারন আজকে এই ত্রিপুরা রাজ্যে জীবন ও সম্পত্তির নিরাপত্তার কোন গ্যারান্টি নেই। স্যার, আমার কাছে তথ্য আছে, এই জোট সরকার ক্ষমতায় আসার পর থেকে এখন পর্য্যন্ত ৩০ জন মুসলীম জনসাধারন খুন হয়েছে, তাদেরকে কংগ্রেস ( ই ) র সমাজ বিরোধীরা খুন করেছে। ২০ জন মুসলীম নারী ধর্ষিতা হয়েছে। প্রতি দিনে টাকা লক্ষ আপে মুসলীম জন সাধারনকে ধরে নিয়ে গিয়ে মারধর করা হচ্ছে। সারা রাজ্যে সর্ব্বমোট ৬৯ টি বাড়ী ভাঙ্গচুর ও লুট পাট করা হয়েছে।

বিশেষ করে ১২ তারিখ প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর মৃত্যুর পর ত্রিপুরা রাজ্যের মুসলীম জন সাধারন ভীষণভাবে লাঞ্ছিত হয়েছে। রাজ্যে সংখ্যা লঘু মুসলীমদের ৩০ টা বাড়ী পোড়ানো হয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, দক্ষিণ ভারতে রাজীব গান্ধী খুন হলেন, তা ত্রিপুরা রাজ্যের সংখ্যা লঘু মুসলীমরা কি সেখানে গিয়ে রাজীব গান্ধীকে খুন করেছিল ? জনাব বাড়ীতে যারা লালিত পালিত হন তারাইতো এই মুসলীমদের খুন করেছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই যে, এই রাজ্যে সংখ্যা লঘু মুসলীমরা থাকতে পারবে কি না। স্যার, আমি ও একজন সেই সংখ্যা-লঘু মুসলীম জাতীর লোক, একজন জন প্রতিনিধিভারতীর নাগরিক, অথচ এই জোট সরকারের আমলে এগারবার আমার উপর আক্রমন হয়েছে, একবার আমি বাড়ীতে ছিলাম না এই জোট সরকারের পুলিশ আমার বাড়ীতে আক্রমন করেছে, আমার স্ত্রী লাঞ্ছিতা হয়েছে। প্রাক্তন প্রধানমন্ত্রীর মৃত্যুর পর বিশেষ করে ধর্মনগর শহরে, পানিসাগরে, মধ্যবিল কদমতলা ও চুরাইবাড়ীতে, এই

সমস্ত এলাকায় কংগ্রেসের সমাজ বিরোধীরা সংখ্যালঘু দের দোকান পাট লুট করেছে, বাড়ীতে গিয়ে হামলা করেছে। শুধু ধর্মনগরেই নয় সারা ত্রিপুরায় শতাধিক সংখ্যালঘু মুসলীম জনগনের উপর আক্রমণ করেছে। স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই, এই যে রহিম মিয়া খুন হয়েছে আগরতলায়, তার বাড়ী হল জয়পুর, অব্দুল মহিম চৌধুরী একজন যুব নেতা, ভারতের গনতান্ত্রিক যুব ফেডারেশনের নেতা ছিলেন। সংখ্যালঘু মুসলিম বলে কি তার ত্রিপুরা রাজ্যে রাজনীতি করার অধিকার নেই, তার অপরাধ সে ডি, ওয়াই, এফ, করত, এই অপরাধের জন্য তাকে নির্মম ভাবে খুন করা হল। তার বাড়ী হল সদর ইন্দ্রনগর। তারপর একজন মুসলিম মহিলা লালমতি বিবি, বাড়ী তার রাধানগর বিলোনীয়া তাকেও খুন করা হল। তারপর মফিজা খাতুন সদরে তাকেও খুন করা হয়েছে। তারপর আলমাৎ মিয়া উদয়পুর, তাকেও খুন করা হয়েছে। হাসিম মিয়া অভয়নগর তাকেও খুন করা হয়েছে। রসিক মিয়া মেলাঘর তাকেও খুন করা হয়েছে। সিরাজ মিঞা মেলাঘর তাকে খুন করা হয়েছে,। সরিফা খাতুন, মেলাঘর তাকে খুন করা হয়েছে। মফিজ মিঞা দূর্গানগর তাকে খুন করা হয়েছে। তারপর সুবার হোসেন-ইন্দ্রনগর-তাকে খুন করা হয়েছে। ফরিদ মিঞা এবং আব্দুল মিঞা, বিশালগড় তাদেরকেও খুন করেছে ঐ কংগ্রেস (আই) এর খুনীরা।

মিঃ স্পীকার :-- অনারেবল মেম্বার, উইদাউট এভিডেন্স এই ধরণের কোন খুনের অভিযোগ আনা যাবে না। আপনি বক্তব্য শেষ করুন।

( গণ্ডগোল )

শ্রীদশরথ দেব ( রামচন্দ্রঘাট ) : — স্যার, যে পয়েন্টগুলি এখানে উৎথাপন করা হয়েছে সেটা অত্যন্ত গুরুত্ব পূর্ণ। সেটা সুধীরবাবুদের কাছে গুরুত্বপূর্ণ না হতে পারে কিন্তু গোটা ভারতবর্ষেই এইটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ইস্যু হিসেবে স্থান পেয়েছে।

শ্রীফয়জুর রহমান : — রাজীব গান্ধী হত্যার পরে কংগ্রেস আই এর খুনী বাহিনী এই সংখ্যালঘুদের উপর -

শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, এখানে মাননীয় সদস্য ইন্দ্রনগরে যাকে খুন করা হয়েছে বলে উল্লেখ করেছেন-সেটা সম্পুর্ণ অসত্য। কারণ এই সুবার হোসেন একটি কুকুরের কামড়ে মারা গেছেন এবং তার প্রমানও আছে।

শ্রীফয়জুর রহমান :— রাজীব গান্ধী মারা যাবার পরে কংগ্রেস ( আই ) এর গুণ্ডারা যাদের বাড়ীঘর লুটপাট করেছিল তাদেরকে এই ফ্রন্ট সরকার এখন পর্যন্ত কোন সাহায্য দেয়নি।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় বিরোধী দলনেতাকে বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীনৃপেন চক্রবর্তী ।

শ্রীনৃপেন চক্রবর্তী ( প্রমোদনগর ) :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য ফয়জুর রহমান যে বিষয়টার উপর আলোচনা শুরু করেছেন সেটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ। যেভাবে সাম্প্রদায়িক সংঘর্ষ বাড়ছে তাতে যে কোন দেশ ভক্ত কংগ্রেস ( আই ) ভক্তরাতো বটেই উদ্বিগ্ন না হয়ে পারবে না। উত্তর প্রদেশের মত একটা রাজ্য চলে গেল দাঙ্গাবাজদের হাতে। কাজেই, কংগ্রেস ( ই ) কে এখন সমীক্ষা করতে হবে। দাঙ্গাবাজরা এখন হুমকি দিচ্ছে যে বাবরি মসজিদের উপর আমরা রাম জন্মভূমি করব। এই কারনেই মন্ত্রী শ্রীমাধব রাও সিন্ধিয়া বি. জে পিকে এন্টি ন্যাশনেল বলেছেন। আমরা এই হাউস থেকে এটার অভিনন্দন জানাই। বলিষ্ট পদক্ষেপ। এই প্রতিবাদ আমাদের এই হাউসের। সমগ্র ভারতবর্ষের যারা ধর্ম নিরেপক্ষতা মানেন তারাই এটার প্রতিবাদ করবেন।

মাননীয় স্পীকার স্যার, আমি জানি না এই যে থ্রেট বি জে পি দিচ্ছে এটা মাননীয় প্রধানমন্ত্রী বন্ধ করতে পারবেন কিনা। আমি জানি না। কারন তাঁর কথাতো কেউ শুনতে চায় না। এস পি. তিন জনতো কথাই শুনলোনা। প্রধানমন্ত্রী জানেন। ওরা নাও জানতে পারেন। তাঁর সরকার হচ্ছে একটা হেং সরকার, আমাদের উপর নির্ভরশীল। আজকে যদি বামফ্রন্টের লোকেরা বলে তাহলে কালকেই তাকে ফেলে দেওয়া যায়। প্রধানমন্ত্রী জানেন। মুর্খরা জানেন না। মাননীয় স্পীকার স্যার, আমাদের পায়ে ধরে সরকার চালাতে হচ্ছে।

মিঃ স্পীকার :— তাঁরা বোধ হয় আপনার চিঠির খবর জানেন না আর কি।

শ্রী নৃপেন চক্রবর্তী :— আমাদের সমর্থন না পেলে একটা কাজ করতে পারতেন না।

সেই জন্য এখন বি. জে. পির পায়ে ধরে সরকার চালাতে হচ্ছে। সেইজন্য বি. জে. পিকে তোয়াজ করতে হচ্ছে। যারা দাঙ্গাবাজ, যারা সমস্ত ভারতবর্ষকে তাদের পায়ে ধরে আজ আমেরিকার দালালি করতে চলছে এবং একটি সরকার চালাতে হচ্ছে। ভারতবর্ষের ঐক্যের বিপদ।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** পয়েন্ট অব্ অর্ডার স্যার, পায়ে ধরে সরকার চালাতে হচ্ছে। এটা স্যার, আন্ পার্লিয়ামেন্টারী ওয়ার্ড ইট সুড বী এক্সপান্জ।

**শ্রীনৃপেন চক্রবর্তী :—** তাঁরা আতংকিত যে, এখানে দাঙ্গা লাগে। তাহলে আমরা দেখতে পারব না তারা কোথায় আসবে ? আসবে পশ্চিমবঙ্গে, আসবে ত্রিপুরায়, আসা আসামে। ইতিমধ্যে বি, জে, পি, তার স্থান করে নিয়েছে আসামে। আসাম আমাদের প্রতিবেশী। কাছাড় এলাকা বি, জে, পির হাতে চলে গেছে। সম্পূর্ণ রকমে কংগ্রেস ( আই ) তুলে দিয়েছে। এখানে প্রতিবেশী এলাকা কাছাড়ে একবার দাঙ্গার মহড়া হয়েছে। আজকে সোনামুড়ায় দাঙ্গার উত্তেজনা ছড়ানো হচ্ছে। দিনে যারা কংগ্রেস, রাত্রে তারা বিশ্ব হিন্দু পরিষদ। এই ভুমিকা কংগ্রেসের। আজকে তারা বি, জে, পিতে যোগ দিচ্ছে। আজ বি, জে, পির সংখ্যা এখানেও বাড়ছে সাম্প্রদায়িক শক্তি ও বাড়ছে। এই কথা আমাদের মনে রাখতে হবে। স্যার, এখানে ভারতবর্ষের অর্থনৈতিক স্বাধীনতা সার্বভৌমত্ব ভারতবর্ষের গরীব অংশের মানুষের কাছে সমস্ত রকমের বোঝা চাপিয়ে দেওয়ার একটা পরিবেশ সৃষ্টি করছে। একটা দেশলাইয়ের কাঠি যদি বি, জে, পি, জ্বালিয়ে দেয়, তাহলে সমগ্র দেশকে গ্রাস করতে পারবে। এই [illegible] উত্তেজনাপূর্ণ পরিস্থিতির সৃষ্টি করছে। যারা আজকে হাসি-ঠাট্টা করছে, ওদের কাছে দেশপ্রেম আশা করি না, সভ্যতাও আশা করি না, মানবতা বোধও আশা করি না। যারা হাসবে এই [illegible] ভারতবর্ষ জ্বলবে, ভারতবর্ষ সাম্প্রদায়িক দাঙ্গায় জ্বলবে যারা হাসছে তাদের কাছে [illegible] আশা করা যায় না, তারা সভ্যতার অপমান।

মিঃ স্পীকার :— এখন মাননীয় সদস্য শ্রীবিধুভূষন মালাকার।

**শ্রীবিধুভূষন মালাকার ( পানিসাগর ) :** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য ফৈজুর রহমান যে প্রস্তাব এনেছেন আলোচনার জন্য, আমি এই প্রসঙ্গে ত্রিপুরা রাজ্যে এই সাড়ে তিন বছরের মধ্যে কি কি ঘটনা ঘটেছে তা যখন বিস্তারিত ভাবে বলতে চাওয়া হয় তখন আপনারা বলেন যে, এটা নাম ধরে বলা যায় না। আবার স্পীকার মহোদয় বলেন যে, সুনির্দিষ্ট ঘটনার উল্লেখ না করলে হয় না। এই যে আপনাদের গেরাকল এই গেরাকল একটা উদ্দেশ্যপ্রনোদিত। গত নির্বাচনের আগে কুমারঘাটে হুসেন আলি নামে এক ভদ্র লোক, ভোট দিতে বামফ্রন্টের পক্ষে যা ব বলে সেখানে তরুন সাহা, চিত্ত সাহা তারা সবাই মিলে তার বাড়িতে চলে বলেন "হুসেন আলিকে উঠানের মধ্যে কবর দিতে হবে।". কোদালও সঙ্গে নিয়ে গেছে এবং ডাকছে যে, "আয়, তোমাকে কবর দেব।" ইরানী অঞ্চলে যারা সংখ্যালঘু মুসলমান আছেন, বেশীর ভাগই মাছ ধরেন, নয় রিক্সা চালান। আর অল্প কয়জন আছেন যাদের সম্পত্তি আছে, কাজ কারবার আছে এপারে

ওপারে তাদের কথা বাদ দিলাম। যারা রিক্সা চালায়, ঠেলা চালায় এরাতো সঠিকভাবে আসতে পারে না। কারোর রিক্সা ভাঙে, কাউকে মারপিট করে এইগুলি করল বুঝলাম। কিন্তু আইন শৃংখলার ক্ষেত্রে এরাতো থানাতে এফ. আই. আর করতে পারেনা। হুসেন আলি এফ. আই. আর দিতে পারল না। যাওয়ার পথেতো মিটমাট করে দেব বলে আনল, তার পরে দিল পিটা। এই অবস্থার মধ্যে তারা পরের একজন রিক্সাওয়ালার আর একটি পরশুদিন ভেঙে দিল। এখানে এইগুলির বিচার পাওয়া যাবে না। এই কথাটাই আমাদের আজকে জিজ্ঞাস্য। মাননীয় বিরোধী দলের নেতা যে দৃষ্টিভঙ্গীর কথাটা বলেছেন আজকে এমন একটা স্পার্শকাতর সম্পর্কে যা ভারতবর্ষের মধ্যে সংখ্যালঘু সম্পর্কে আজকে মানুষের মনে দাগ কাটছে। এই অবস্থার মধ্যে যদি ঘটনাগুলির দেওয়া যায়, সরকারের পক্ষ থেকে তার বিচার কি হবে বা হবেনা এই কথাটা বলার আগে সরকার পক্ষ সবাই হৈ চৈ করে উঠেন। মাননীয় সদস্য ফৈজুর রহমান একটা নাম বলার সঙ্গে সঙ্গে, ঐ মন্ত্রী হবার আশায় ধীরেন্দ্র দেবনাথ লাফ দিচ্ছেন। তিনি বলছেন এটাতো মার্ডার কেস আর মার্ডার কেসের ঘটনাতো ঘটছে। এর জন্য কি বলা যাবে না কারণে, লোকটা মরল এটা কি অবস্থা, এটা কি সিসটেম? না এই সমস্ত মানুষগুলিকে বিতাড়িত করে দেবার চক্রান্ত কোনটা? এটা থানাতে বিচার দিতে পারেন। আমি এই জন্য কথাটা আনতে চাইছি যে বিচার দেওয়া যায় না। যদি সত্যিকারের দরদ থাকে আমি মাননীয় স্পীকার মহোদয়কে বলছি যে নামের লিস্টটা আমাদের কাছে আছে। পত্রপত্রিকায় প্রকাশ হয়েছে। সত্যিকারের দরদ থাকে যদি এই নামগুলি আমাদের কাছ থেকে নিয়ে এগুলির একটা পদ্ধতি, একটা ব্যবস্থা গ্রহণ করেন তাহলে মনে করব যে, ঠিক দরদ আছে। সংখ্যালঘুর প্রতি ভারতবর্ষের মধ্যে শান্তি সম্প্রীতি রক্ষা করার জন্য। এই নামগুলি পড়লে সকলেই আতংকে উঠলেন এই রকম নাম বলা যায় না, কিরকম সুনির্দিষ্ট বন তো আপনারা, মাননীয় মুখ্যমন্ত্রী বলুন না? যে সুনির্দিষ্ট ফ্রিন করে, কি রকম? দিন তারিখ সন, নামে, বাবার নাম এইগুলি বলতে পারেন, এইভাবে বলা যায় না। কিভাবে বলা যাবে? এটা স্বৈরাতান্ত্রিক পদ্ধতি বলা যায়।

এগুলি বলতে গেলেই আপনারা বলবেন, এগুলি বলা যায় না, তাহলে আমরা কি ভাবে বলব? আমরা তো দেখছি আপনারা অনেকটা জমিদারের মতো কথা বলছেন, আপনাদের কথামত না চললেই আপনারা জোর করে যার যা কিছু আছে ছিনিয়ে যাবেন। কাজেই, আপনারা যে সমস্ত অন্যায় কাজ কর্ম করেছেন এবং যাদের প্রতি অন্যায় করেছেন, তাদের নাম ধাম দিয়ে তার প্রতিকার করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

শ্রীসুকুমার বর্মণ (নলছড়):— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য ফৈজুর রহমান এই

রাজ্যের সংখ্যা লঘু মুসলিম জনগণের সুষ্ঠু নিরাপত্তার ব্যবস্থা সম্পর্কে যে সংক্ষিপ্ত আলোচনার সূত্রপাত করেছেন, তা অত্যন্ত সময় উপযোগী হয়েছে বলে আমি মনে করি। এই রাজ্যে জোট সরকার ক্ষমতায় আসার পর আমরা লক্ষ্য করছি যে এই রাজ্যে সংখ্যা লঘু মুসলমান সম্প্রদায়ের লোক যারা আছেন, তাদের উপর বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে আক্রমণ সংঘটিত হচ্ছে। কোথাও বা কংগ্রেসের গুণ্ডাবাহিনী আবার কোথাও বা তাদের থানায় ধরে এনে লক আপে ঢুকিয়ে তাদের নির্য্যাতন করা হচ্ছে, তাদের উপর অত্যাচার করা হচ্ছে। তাদের একমাত্র অপরাধ তারা সংখ্যা লঘু মুসলমান, সেই মুসলমান সম্প্রদায়ের মহিলারাও আজকে অত্যাচারের হাত থেকে রেহাই পাচ্ছেন না, ফলে আজকে তারা আতঙ্কগ্রস্ত এবং একটা আতঙ্কের মধ্যেই তাদের বসবাস করতে হচ্ছে। স্যার, আমি এখানে সেই রকম দুই একটি উদাহরণ তুলে ধরতে চাই, যেমন গত ৯/৯/৯০ ইং তারিখে কুলুবাড়ীতে এই রকম একটা ঘটনা ঘটেছে। সেখানে আনোয়ারা বেগমের স্বামীকে খোঁজ করার জন্য বি, এস, এফ গিয়েছিল, কিন্তু তার স্বামীকে না পেয়ে জোর করে তাকে ঘর থেকে বেরকরে এনে অকথ্য ভাবে তাকে নির্য্যাতন করা হল।

শ্রীবিমোল মিঞা ( রাষ্ট্রমন্ত্রী ) ঃ— পয়েন্ট অব অর্ডার, স্যার। স্যার মাননীয় সদস্য কুলু বাড়ীর ঘটনা সম্পর্কে যে কথা বলছেন, তা সম্পূর্ণ অসত্য, এই ধরণের কোন ঘটনাই সেখানে ঘটেনি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় উনাকে বলতে দিন। আপনার যখন বলার সময় আসবে, তখন আপনি এই বিষয়ে আপনারা মতামত দেওয়ার সুযোগ পাবেন।

শ্রীসুকুমার বর্মণ ঃ - মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হতভাগা মহিলা এই জোট সরকারের কাছে তার প্রতিকার চেয়েছিলেন কিন্তু জোট সরকার তার কোন প্রতিকারই করলেন না। ফলে এই হতভাগা মহিলাকে হাই কোর্টে যেতে হয়েছে, সেখানে এই জোট সরকার তার বিরুদ্ধে নানা রকমের প্রতিবন্ধকতার সৃষ্টি করছে। স্যার, আর একটা হল ১৯/৫/৯০ ইং তারিখে-সোনামুড়ার আড়ালিয়া গ্রামে, সেই গ্রামের সহিদুল ইসলাম নামে একটি ছেলে ইঞ্জিনিয়ারিং কলেজে পড়তো, তাকে মন্ত্রী শ্রীমতীর বর্মণের ছেলে ও অন্যান্যরা মিলে খুন করলো। তার বাবা অত্যন্ত গরীব, অনেক দুঃখ কষ্টে ছেলেকে লেখা পড়া শিখিয়ে ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্ত্তি করালো, যাতে করে সে একজন ইঞ্জিনিয়ার হতে পাবে। কিন্তু শেষ পর্য্যন্ত এই ছেলেটির আর ইঞ্জিনিয়ারিং পড়া হলো না, এভাবে আজ ত্রিপুরা রাজ্যের বিভিন্ন স্থানে সংখ্যা লঘু মুসলমানদের উপর আক্রমণ সংঘটিত করা হচ্ছে।

এই ভাবে আক্রমণ সংঘটিত হচ্ছে সারা ত্রিপুরা রাজ্যে। প্রক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী হত্যা হলেন মাদ্রাজে। আর এখানে সি. পি. আই (এম) কর্মীদের উপর আক্রমণ আরম্ভ হলো। সোনামুড়ার আবদুল রেজ্জাক খুন হলেন প্রবীর পাল আরও কয়েক জন কংগ্রেস দুষ্কৃতকারীদের হাতে ১৭ টা ঘর, দুইটা গরু, ১২৫ টা হাঁস, ১৫০ মণ ধান, পুড়ে দেওয়া হলো। চার বছরের শিশুকে দিনের বেলা খুন করা হলো। আবার এখানে বলছেন যে সংখ্যালঘুদের নিরাপত্তা করছেন। আর আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :—মাননীয় মন্ত্রী শ্রীবিল্লাল মিঞা।

শ্রীবিল্লাল মিঞা (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য ফৈজুর রহমান একটা শর্ট ডিস্কাশন এনেছেন যে, রাজ্যের সংখ্যালঘু মুসলিম জনগণের সুষ্ঠু নিরাপত্তার ব্যবস্থা সম্পর্কে। আমি সেটার বিরোধীতা করছি। কারণ, এটা এখানে আনা হয়েছে হাউসকে বিভ্রান্ত করার জন্য। ফৈজুর সাহেব বলেছেন যে, মেলাঘরে দুইজন খুন হয়েছে। এটা সত্য কথা। যেখানে খুন হয়েছে আমি নিজে সেখানে গিয়েছি। ওরা গরু চুরি করে নিয়ে যাচ্ছিল তখন বি. এস. এফের সংগে গুলি বিনিময়ে খুন হয়েছে। পরে এটা তদন্ত করা হয়েছে। সরকার সেই তদন্ত কাজে সাহায্য করেছে। উনি মনিমা বেগম সম্পর্কে বলছেন ওর বাড়ী আমার বাড়ীর সংঙ্গে। কাজেই, আমার চেয়ে কেউ বেশী জানে না। এই মনিমার স্বামী হলো সিদ্দিক মিঞা তার কাছে অবৈধ অস্ত্রশস্ত্র ছিল। ওয়ারেন্ট নিয়ে পুলিশ ও বি এস. এফ তার বাড়ী তল্লাসী করেছিল। এই সিদ্দিক মিঞারা সীমান্তের ডাকাতি, গরুচুরির সংঙ্গে যুক্ত। আর এখানে মাননীয় বিরোধী সদস্যরা এদেরকে প্রশ্রয় দিচ্ছেন। এখানে মুসলিম সংখ্যালঘুদেরকে সম্পূর্ণভাবে নিরাপত্তা দেওয়া হচ্ছে। আমার বক্তব্য এই নয় যে একটা খুনও হয়নি। আমার বক্তব্য হচ্ছে যারা অসামাজিক কাজে যুক্ত, যারা সমাজের শান্তি বিনষ্ট করছে তারা হিন্দু আর মুসলিম হউক তাদের বিরুদ্ধে আইনত ব্যবস্থা নেওয়া হবে।

স্যার, মাননীয় বিরোধী দল থেকে ২/৩ জন মুসলমানের কথা বলা হয়েছে। রেজ্জাকের বাড়ী পুড়ে গেছে তা আমি অস্বীকার করছি না। কিন্তু নগেন্দ্র দাসকে কে উঠিয়ে নিয়ে গিয়েছিল ? কেন সে খুন হল। শুধু তাই নয়, সেখানে চেয়ারম্যানকে মারার চেষ্টা করা হল এসব ঘটনার জন্য কারা দায়ী ? ঘণশ্যাম দেববর্মাকে উঠিয়ে নিয়ে গেছে। আজ পর্যন্ত তাকে খুঁজে পাওয়া যায়নি। অতি সুকৌশলে মুসলমানদের দিয়ে ডাকাতি করান হচ্ছে। স্যার, এখানে মাইনরিটি গ্রুপদের জন্য খুব চিৎকার করছেন। কিন্তু তাঁরা চান না, এই মাইনরিটি গ্রুপের লোকেরা শিক্ষিত হউক, তাদের কোন উন্নতি হউক। মাননীয় বিরোধী দলের সদস্যরা চান, তারা ধ্বংসের দিকে তলিয়ে যাক।

এই হচ্ছে তাঁদের লক্ষ্য। এইজন্য আজকে তাঁরা এই সব মাইনরিটি গ্রুপের লোকদের হাতে বন্দুক তুলে দিচ্ছে। স্যার, উনারা আর একটি কথা এখানে বলেছেন, রাজনীতি করার অধিকার মাইনরিটি গ্রুপের লোকদের নাকি নেই। স্যার, আমি বলতে চাই, বামফ্রন্টের ১০ বছর শাসনকালে আমিও মাইনরিটি গ্রুপের লোক ছিলাম এখনও আছি। স্যার, ১৯৮৫ সনে থানার মধ্যে আমাকে এনে ও. সি, এর ঘরে মারা হয়েছিল। ও, সি. এর ঘর রক্তে রাঙ্গা হয়ে, গিয়েছিল। আমি ৭ দিন জি. বি. হাসপাতালে ছিলাম। সেখানেও আমাকে মারার চেষ্টা হয়েছিল। ডাক্তাররা আমাকে বলেছিলেন, আপনি একটু ভাল আছেন, বাড়ী চলে যান। নতুবা এখানে বাঁচবেন না। এইভাবে তাঁর সেদিন মাইনরিটিদের রাজনীতি করার সুযোগ দিয়েছিল। শুধু তাই নয় মুক্ত লোশনের মৃত্যুতে ১৯৮২ সনের ৬ই সেপ্টেম্বর কংগ্রেস থেকে যে বন্ধ ডাকা হয়েছিল, তা সি, পি, আই, (এম) বিরোধীতা করছে। সেদিন আমাকে মারার লক্ষ্যই ছিল। কিন্তু সে আমার সঙ্গে থাকায় আমাকে মারতে না পেরে তাকে মেরেছে। এই মুক্ত লোশন একজন ডেইলি লেবার। তার কি অপরাধ ছিল? এইভাবে একের পর এক করে তাঁরা খুন করে গেছেন।

স্যার, এমনি ভাবে মেহবুব রহমান. ফরিদ খানকে হত্যা করা হয়েছিল. যাদেরকে পানির বদলে প্রসাব দেওয়া হয়েছিল। এই সমস্ত ঘটনা বামফ্রন্ট সরকারের আমলে সংঘটিত করা হয়েছিল। আর আজকে উনারা এখানে এসে বলেছেন উনাদের রাজনৈতিক অধিকার নেই, স্যার আমি আরেকটা উদাহরণ দিচ্ছি, ৬ই সেপ্টেম্বের কলসীমুড়া গাওসভার চেয়ারম্যান সিদ্দিকুর রহমানকে ওরা খুন করেছে। সেদিন সি, পি, আই. (এম) এর একটা মিছিল ছিল বক্সনগরে। মিছিল শেষ হওয়ার ১০ মিনিট পরে সিদ্দিকুর রহমান যখন বাড়ীতে ফিরছিল তখন তাঁকে পেছন দিক থেকে পাইপগান দিয়ে গুলী করে হত্যা করা হয়েছে। তার অন্যায় ছিল ১৯৮৫ ইং সালে সে সি, পি, আই, (এম) ছেড়ে কংগ্রেসে যোগ দিয়েছিল এবং ৮৬ইং সনে কলসীমুড়া গাঁওসভার জেনারেল সেক্রেটারী ছিল।

শ্রীসুকুমার বর্মন :— পয়েন্ট অব অর্ডার স্যার. ৬ই সেপ্টেম্বর, ৯০ইং সালে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পথ সভা ছিল থানার সামনে। আর সিদ্দিকুর রহমানকে খুন করা হয়েছিল বাজারের উত্তর দিকে টাউনের মধ্যে।

শ্রীবিমল সিন্হা :— (রাষ্ট্রমন্ত্রী :— স্যার, এটা পয়েন্ট অব অর্ডার হয় না। আমি মাননীয় সদস্য মহোদয়কে চ্যালেঞ্জ করে বলছি বাজারেই পথ সভা ছিল প্রয়োজনবোধে ইনকোয়ারী হতে পারে এবং সেটা বিরোধী সদস্য মহোদয়দের নিয়েই করা হোক এতে আমার কোন আপত্তি নেই। তারপর,

১৮ই ফেব্রুয়ারী তারিখে কুলুবাড়ীতে কুলুবাড়ী গাঁওসভার চেয়ারম্যানের ভাতিজা আলী আসরফ-কে খুন করা হলো। তার দেহটা ঐ দিন নিতে পারে নাই। আমি সাথে সাথে ঘটনাস্থলে গিয়েছি। সেখানে পুলিশ বলেছে "অনুসন্ধানের জন্য পুলিশ কুকুর ব্যবহার করা হবে"। তখন রাতারাতি উনারা ডেড বডি বাংলাদেশে ফেলে দিলেন। তার দেহটা পাওয়া গেল কিন্তু মস্তক পাওয়া যায়নি। মস্তক পাওয়া গেল আরও ১৫ দিন পর তার দেহ কবর দেওয়ার পর। যারা খুন করেছে তারা কে? তারা হলেন বামপন্থী দলের এক কালে এই রাজ্যের ফরেষ্ট মন্ত্রীর বাড়ীর কাছের লোক, কমিউনিষ্ট পার্টির সক্রিয় কর্মী। এবং ঐ প্রাক্তন মন্ত্রীর বাড়ীর কাছেই খুন করা হয়েছে। এমনি ভাবেই যে সমস্ত কংগ্রেসী যুবকরা সক্রিয় নেতৃত্বে আসছেন তাদেরকে ষড়যন্ত্র করে ওরা খুন করছে। সেই খুনীদেরকে যখন গ্রেপ্তার করতে পুলিশ যায় তখন ওরা বলেন সে ডি, ওয়াই, এফ এর সক্রিয় কর্মী, কেউ বা কৃষক সভার নেতা। আমি স্পষ্ট করে আরও নামবলতে পারি, যদিও এটা গোপনি তথ্য, এখানে বলা ঠিক নয়, এখনও রিকভারী হয়নি। বামপন্থীদের হাতে কুলুবাড়ীতে এমন অনেক অস্ত্রশস্ত্র রয়েছে।

**শ্রীসমর চৌধুরী :—** পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় রাষ্ট্রমন্ত্রী এখানে যে সব কথা বলেছেন সেগুলি সব অসত্য। মাননীয় রাষ্ট্রমন্ত্রী তাঁর গাড়ীতে করে আগ্নেয়াস্ত্র নিয়ে কুলুবাড়ীতে হামলা করেছেন, এই সিদ্দিকর রহমানকে খুন করার ব্যবস্থা করেছিলেন। একজন সংখ্যা লঘু মুসলিম যুবক এমন নীচে নামতে পারেন এত অজস্র মিথ্যা কথা বলতে পারেন এটা ভাবা যায় না।

**শ্রীবিল্লাল মিঞা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** স্যার, এটা মিথ্যা অভিযোগ। উনাদের গোপন রহস্য আজকে ফাঁস হয়ে যাচ্ছে বলে উনি এখানে মিথ্যা অভিযোগের প্রশ্ন তুলছেন। স্যার, এমন প্রমান উনারা যখন প্রশাসনে ছিলেন তখন মেলার সময় আমরা যখন ব্যাংক ঘেরাও করেছিলাম তখন উনারা কুলু-বাড়ী পার্টি অফিসে প্রচুর অস্ত্রশস্ত্র এনে কংগ্রেসীদেরকে হত্যা করার জন্য চেষ্টা করে ছিলেন।

স্যার, উনি আজকে কেন উদ্বেগ প্রকাশ করেছেন? কারণ, বিগত দিনে উনাদের সমস্ত হাতিয়ার এখন উৎঘাটন হয়ে যাচ্ছে। কুলবাড়ীর অস্ত্রশস্ত্র দিয়ে কি কি হচ্ছে এবার একটু শুনুন। এই কুলুবাড়ীর অস্ত্রশস্ত্র দিয়ে আগরতলা, বিশালগড় পর্যন্ত খুন, চুরি, ডাকাতি সমস্ত কিছু সংঘটিত হচ্ছে। অতএব স্যার, আমি অনুরোধ করবো, এই ত্রিপুরা রাজ্যে সবাই শান্তি চায় তাই এই শান্তিপ্রিয় রাজ্যের জন্য আপনারা এই সমস্ত পথ পরিত্যাগ করে ত্রিপুরা রাজ্যে শান্তির বাতাবরণ সৃষ্টি করার জন্য আপনারাও আমাদের সাথে এগিয়ে আসবেন এই অনুরোধ আমি করছি। এবং আমাদের সরকারের কাছে এই অস্ত্রগুলি ফিরিয়ে দেবার জন্য অনুরোধ করছি।

করছি। আমার এলাকা সোনামুড়ার কথা মাননীয় বিরোধী সদস্যরা বলছেন দিনের বেলায় কংগ্রেস এবং রাতে সি, পি, এম করেন। গত পার্লামেন্ট ইলেকশনের সময় সি. পি. এম. নির্বাচন বয়কট করেছিলেন এবং যারা সি, পি, এম ছিলেন তাদের বলেছিলেন তোমরা সবাই বি, জে, পি, হয়ে যাও এবং বি, জে, পিকে ভোট দেবে। স্যার, এটার প্রমান যদি উনারা চান তাহলে আমি দিতে পারব এবং দেখা গেছে সেই সি. পি, এমরা বি, জে, পিকে ভোট দিয়েছে। ত্রিপুরা রাজ্যের জনসাধারন আমাদের সবাইকে ভোট দিয়ে নির্বাচিত করে এই রাজ্যের প্রতিনিধি হিসাবে পাঠিয়েছেন এবং এই রাজ্যের শান্তি রক্ষার দায়িত্ব আমাদের হাতে দিয়েছেন। আমাদের প্রতিনিধিদের মধ্যে পার্থক্য হলো কেউ ট্রেজারী বেঞ্চে আছেন এবং কেউ বিরোধী বেঞ্চে আছেন কিন্তু দায়িত্ব সবারই আছে। তাই মিঃ স্পীকার স্যার, আমি বিরোধী বেঞ্চের মাননীয় সদস্যদের অনুরোধ করব, আপনারা ত্রিপুরা রাজ্যের ঐতিহ্যকে রক্ষা করার জন্য এই সমস্ত কার্য্যকলাপ থেকে ফিরে আসুন এবং ত্রিপুরা রাজ্যের জনগণের কল্যাণের জন্য এগিয়ে আসুন। আপনারা মুখে যে ভাবে ধর্ম নিরপেক্ষতার কথা বলেছেন কাজেও এটা পরিনত করবেন। এই আবেদন রেখে আমার বক্তব্য আমি শেষ করলাম।

মিঃ স্পীকার :— এই সভা বেলা দু ( ২ ) ঘটিকা পর্য্যন্ত মুলতবী রহিল।

AFTER RECESS AT 2-00 P. M.

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য রসিকলাল মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য।

শ্রীরসিকলাল রায় :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য ফৈজুর রহমান মহোদয় যে শর্ট ডিসকাশন তুলেছেন, এইটা আমরা একটা জিনিস লক্ষ করেছি যে, বামফ্রন্টের সদস্যরা যখন দেখে রাজনীতি করতে গিয়ে তাদের পায়ের তলার মাটি নেই তখনই তারা সাম্প্রদায়িক উস্কানী দিতে ব্যতিব্যস্ত হয়ে পড়েন, তাদের রাজনীতিকে টিকিয়ে রাখার জন্য। এইটা ঠিক নয়, এইটা খুবই দুঃখজনক। এই ভাবে জাতে জাতে একটা সংঘর্ষের সৃষ্টি করার প্রচেষ্টা এইটা সঠিক নয়। গত ১০ বছরে উনারা দেশের মিস্‌ক্রিয়েটস্‌ সৃষ্টি করে গেছেন। উনাদের দৌলতেই মিস্‌ক্রিয়েন্টসের সৃষ্টি। সেটা আমাদের সরকার ক্ষমতায় আসার পরে অনেক কমেছে। উনারা সন্ত্রাস সৃষ্টি করে গেছেন। উনাদের দৌলতেই মিস্‌ক্রিয়েন্টসের সৃষ্টি করেছেন, মানুষকে এই কাজে প্রভাবিত করেছেন। এইটা আজকে নয়. ডাকাতি, খুন, লুটতরাজ এইগুলি উনাদের আমলেই সৃষ্টি হয়েছে। আমাদের সরকার এইটাকে রোধ করার জন্য চেষ্টা চালাচ্ছেন। আমরা জানি এখনও সম্পূর্ণ শেষ করতে পারিনাই। তবু আমাদের সরকার এই

সাড়ে তিন বছরে অনেক কনট্রোলে আনতে পেরেছে, উনারা যদি আজকেও ক্ষমতায় থাকতেন তাহলে ত্রিপুরা রাজ্যের মানুষ আর বাঁচতে পারত না। উনারা বলছেন মুসলিম সম্প্রদায়ের কথা, এইটা ঠিক নয়, মুসলিম হোক, হিন্দু হোক, ট্রাইবেল হোক সে যাইহোক যারা মিসক্রিয়েন্টস তাদেরকে পুলিশ ধরবে, ধরা হচ্ছে দেশের মানুষের নিরাপত্তা স্বার্থে। উনারা চীৎকার করছেন সংখ্যালঘু সংখ্যালঘু বলে, উনারা চীৎকার করছেন ট্রাইবেল ভাই বলে এইটা অত্যন্ত উদ্দেশ্য প্রনোদিত। আমরা বলিনি মুসলিমদের উপর আক্রমন হচ্ছে, আমরা বলিনি হিন্দুদের উপর আক্রমন হচ্ছে, আমরা বলিনি ট্রাইবেলদের উপর আক্রমন হচ্ছে, আমরা জাতিতে জাতিতে সংঘর্ষ করার প্রচেষ্টা করিনি। ১৯৮০ সনের দাঙ্গার আগে, ১৯৮০ জুনের দাঙ্গার সময় বা পরে যে সমস্ত ঘটনা ঘটেছে তখনত আমরা জাতিতে জাতিতে একটা সাম্প্রদায়িকতার সৃষ্টি করেনি। উনারা দাঙ্গার পরেও এখন যিনি আমাদের বিরোধী দলনেতা, যিনি প্রাক্তন মুখ্যমন্ত্রী উনি আরও চেষ্টা করেছিলেন উদয়পুরে গিয়ে রমেশ হাই স্কুলের ক্যাম্পাস হলে মুসলিমদের ডেকে মিটিং করতে চেয়েছিলেন, আরও রক্তের হোলিখেলা খেলার চেষ্টা করেছিলেন। তখন সেখানে মুসলিম ভায়েরা প্রতিবাদ করেছিলেন শুধু আমাদের ডেকে কেন সবাইকে ডেকে মিটিং করেন, আমাদের মুসলিমদের নিয়ে ছিনিমিনি খেলবেন না। সেখানে উনাকে মিটিং করতে দেয়নি, উনাকে তাড়িয়ে দিয়েছেন। উনি অস্বীকার করতে পারবেন? উনি এখন হাউসে নেই। আশাকরি উনি সেটা স্বীকার করবেন। ত্রিপুরার মানুষের ঘরে ঘরে ডাকাতি করে, মানুষকে খুন করে উনারা যে সম্পদ লুট করেছেন, সেই সম্পদ এখনও আছে উনাদের কর্মীদের ঘরে উনারা যারা এখানে নেতৃত্ব দিতে এসেছেন, এখানে তাদেরও শেয়ার আছে। সেখানে মুসলিম, হিন্দু, ট্রাইবেল, সিড্যুল কাস্ট সবাই আক্রান্ত হয়েছেন। কখনও একটা জাতির উপর আক্রমন হয় না। আমারা ত্রিপুরাবাসী, অথবা ভারতবাসী, শুধু একটা জাতির উপর আক্রমন হয়, এইটা ঠিক না। মিসক্রিয়েন্টদের মধ্যে মুসলমান আছে, ট্রাইবেল আছে। জেলখানায় গিয়ে দেখুন, থানাতে গিয়ে দেখুন কাদেরকে ধরা হচ্ছে, সেখানে কি কোন জাতের বিচার আছে? এইভাবে সাম্প্রদায়িকতার সৃষ্টি করবেন না। এইখানে বলা হয়েছে যদি গণ্ডগোল হয় তাহলে বাংলাদেশে হিন্দু থাকেতে পারবেনা। এইটা উনারা করছেন। বিরোধী নেতা বলেছেন উত্তরপ্রদেশ এখন উগ্রপন্থীদের হাতে চলে গেছে। এইটা কি আমাদের নরসীমা রাওয়ের সময়ে হয়েছে? না এর আগে ছিল।

উনারা সমর্থন করে কেন্দ্রে যে সরকারকে প্রতিষ্ঠিত করেছিলেন তাদের সময় গিয়েছে না কি এখন গিয়েছে। ওনারা বলুন কারা উগ্রপন্থীদের হাতে ও, বি, সি, কে ছেড়ে দিয়েছে, যখন আপনারা বি, জে, পির সঙ্গে জনতা পার্টির মোর্চার সঙ্গে বামফ্রন্ট আতাত

করেছিলেন নির্বাচন করেছিলেন তখন শুনা গেছে গ্রামে গঞ্জে বাবরি মসজিদ, রামশীলা পূজা এবং এই সমস্ত নিয়ে দাঙ্গা সৃষ্টি হয়েছে। একদিকে এক দল বাবরি মসজিদ হয়ে গেছেন, অন্য দিকে এক দল রামশীলা পূজা শুরু করেছেন। আবার প্রচার করেছেন আমরা হিন্দুদের পক্ষে আছি আবার একদল বলেছেন আমরা মুসলমানদের পক্ষে আছি এই সমস্ত করে আপনারা ইউ, পিতে আজকে দাঙ্গার মুখে ঠেলে দিয়েছেন। কাজেই আস্তেকে এই যে পরিস্থিতি এই যে পরিবেশ বলছেন এইটার মোকাবিলা আজকের নরসীমা রাওয়ের যে কংগ্রেস সরকার বসেছে তাকেই করতে হবে। আপনারা তো করবেন না, আর করার সুবিধাও আপনাদের নেই কারণ, আপনারাই করিয়েছেন এইটা এবং এইটা শুধু ত্রিপুরা রাজ্যেই নয়, সারা ভারতবর্ষের যেখানে বামফ্রন্টের জীবানু আছে যেখানে সি, পি, আই, (এম) আছে সেখানেই দাঙ্গা হয়েছে, যেখানে বামফ্রন্ট নেই সেখানে দাঙ্গা নাই। তবে এটা পরিষ্কার, আপনারা নিশ্চিত থাকুন, নিরাপত্তা শুধু একটা জাতির জন্য নয়, সারা ত্রিপুরাবাসীর জন্য নিরাপত্তার প্রয়োজন এবং নিরাপত্তার ব্যবস্থা করে আনা হচ্ছে নৃপেনবাবুরা যখন মানুষকে বাঁচানোর প্রশ্নে, নিরাপত্তা প্রশ্নে কোন জবাব দিতে পারেননি, তখন কেন্দ্র থেকে পর্যবেক্ষক এসে জিজ্ঞাসা করেছিলেন আপনাদের মধ্যে একটা গণ্ডগোল সৃষ্টি হয়েছিল। কেউ বলেছিলেন দশরথবাবু সৃষ্টি করেছে, কেউ বলেছিলেন নৃপেনবাবু সৃষ্টি করেছিলেন। আর আজকে আমাদের ফৈজুরবাবু খুব ধর্মভীরু হয়ে পড়েছেন, খোদার আশীর্বাদ চাইছেন, কার সঙ্গে আঁতাত করছেন আপনি যে খোদার আশীর্বাদ চাইছেন, এই সব বলে কি ত্রিপুরাবাসীর কাছে প্রচার করতে চান? আর আপনাদের নৃপেনবাবু যখন পশ্চিমবঙ্গের বেলভিউ হাসপাতালে ভর্তি হয়েছিলেন অসুস্থ হয়ে তখন আমি ওনাকে দেখতে গিয়েছিলাম এবং বলেছিলাম ভগবান আপনাকে ভাল করুন, আপনি তাড়াতাড়ি ভাল হয়ে উঠুন। উনি তখন বলেছিলেন আমি ভগবান বিশ্বাস করি না;"। কাজেই, কার ঘর করছেন আপনি, এখানে যদি খোদার নাম নেবেন তো খুন হয়ে যাবেন, আসলে তো খোদার নাম নিচ্ছেন দুই চারটা ভোট পাওয়ার জন্য ওখানে থেকে যে কোন ভোট পাবেন না, আপনারা নৃপেনবাবু ভোট আর পাবেন না। ভোট পেতে হলে আমাদের এখানে চলে আসুন। আর আপনাদের এই যে অনিল সরকার উনিতো বিশ্বকর্মার বাবা, ওনাদের সঙ্গে থেকে আপনি ধর্মের নাম করছেন, এইটা হবে না। কাজেই, আমার সরকার যতটুকু মোকাবেলা করছেন, যেখানে খুন হয় সন্ত্রাস হয়, যখনই মানুষ সন্ত্রাসের মধ্যে মরেন তখনই আসামীকে ধরতে গেলে দেখা যায় ৯০ পারসেন্ট সি, পি, আই, এমের ওয়ার্কার, বুঝলেন আপনারা যে অনাস্থা এনেছেন তার জবাব পাবেন, প্রস্তুত থাকেন। আপনারা সমস্ত

দুস্কৃতকারীদের পশ্রয় দিয়ে মানুষের ধন সম্পত্তি লুট করে আপনাদের ঘরে নিয়েছেন, এর প্রমান আমার হাতে আছে। আবার উনি দুঃখ প্রকাশ করছেন একটি মুসলমানকে নাকি বি, এস, এফ, পুলিশ পিটা দিয়েছে, অত্যাচার করেছে। এখানে একবার মুসলিমের কথা বলা হচ্ছে, আবার ট্রাইবেলের কথা বলা হচ্ছে, আবার হিন্দুদের কথা বলা হচ্ছে, এই সরকারের কাছে গিয়ে আপনারা ক্ষমা পাবেন না, এইটা নৃপেনবাবুর সরকার নয়, এইটা কংগ্রেস টি, ইউ, জে, এস,এর জোট সরকার মিলিতভাবে এসেছেন। প্রতিটি ঘটনাতেই আপনাদেব লোক চিহ্নিত হয়ে আছে, আপনাদের লোক ধরা পড়ে দুই চারটা ঘটনা ছাড়া, দুই চারটি ঘটনা ছাড়া সবকটিতেই আপনাদের যোগাযোগ রয়েছে। কাজেই স্যার, এখানে যে প্রস্তাব আলোচনার জন্য মাননীয় সদস্য শ্রী ফয়জুর রহমান এনেছেন সেটা দেশের পক্ষে অত্যন্ত ক্ষতিকারক। কারণ, এই প্রস্তাবের মাধ্যমে সারা দেশে একটা সাম্প্রদায়িক দাঙ্গার বীজ ছড়াবার চেষ্টা করা হয়েছে। কাজেই, আমি এই প্রস্তাবটি সমর্থন করতে পারি না। এবং হাউসকে অনুরোধ করব যে, এই ধরনের সাম্প্রদায়িক উস্কানিমূলক যে প্রস্তাব যেন সমর্থন না জানানো হয়। কারন, আমরা সকল মেমবারস্ এখানে যারা নির্বাচিত হয়েছি আমাদের কাজ হচ্ছে দেশের সকল শ্রেনীর জনগনের জন্য কাজ করা নট্ অনলি ফর নন্ ট্রাইবেল, অর ট্রাইবেল, অর, ফর মুসলিম, অর্ হিন্দু। আমরা সকলের জন্যই কাজ করতে চাই। এই মানসিকতা নিয়ে কাজ করবেন তাহলে দেশকে বাঁচানো যাবে। কিন্তু তা না করে আপনারা দুস্কৃতকারীদের খুনীদের প্রশ্রয় দিচ্ছেন। এবং আপনাদেরই প্রশ্রয় পেয়ে সেই ১৯৮০ সালের দাঙ্গায় প্রায় ১৬০০০ মানুষকে আপনারা খুন করেছিলেন। সেই খুন এখনি বন্ধ হয়নি আপনারা এখনো করছেন। আপনারা এই খুনীদের প্রশ্রয় দিবেন না তাহলেই দেখবেন যে খুন বন্ধ হয়ে গেছে।

তাই আমি আপনাদের অনুরোধ এই প্রস্তাবটি আপনারা উইদড্র করে নিন। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেঃ স্পীকার :—** অনারেবল চিফ, মিনিস্টার।

**শ্রীসুধীররঞ্জন** মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী ফয়জুর রহমান যে শর্ট-ডিসকাসনের জন্য প্রস্তাব এনেছেন এইটাতে সকলের মনে সন্দেহ রয়েছে যে, আদপেই কি উনারা সংখ্যালঘু মুসলিমদের ভাল চান? তারা মুসলিম সংখ্যালঘুদের কোন ভাল চান না। কারন, মাননীয় সদস্যকে আমি দেখেছি, ধর্মনগরে। যখন বাবরি মসজিদ, নিয়ে এবং রাম মন্দির নিয়ে সারা ভারতবর্ষে আগুন জ্বলছে তখন তিনি ধর্মনগরে কি ভূমিকা নিয়েছিলেন?

তিনি তার ক্যাডারদের যদি সেই ক্যাডার হিন্দ হয় তাহলে মসজিদ, ভাঙ্গার এবং সেই ক্যাডার মুসলিম হলে তাকে হিন্দু মন্দির ভাঙ্গার নির্দেশ দিয়েছিলেন এবং এর প্রমানও রয়েছে।

স্যার, সেদিন আপনারা দেখেছেন যে ধর্মনগরে উনারা যে সাম্প্রদায়িক দাঙ্গা লাগিয়ে দিয়েছিলেন সেদিন যদি আপনারা ধর্মনগরে ছোটে না যেতাম এই কংগ্রেস (ই) এবং টি, ইউ, জে. এস, মেম্বারস্‌রা সেখানে ছোটে না যেতাম তাহলে যে কি অবস্থাব সৃষ্টি হতো। আর এই যে, বৃদ্ধ নেতা, যার নাম হয়েছে সারা দেশে 'নালিশনেতা' এবং সারা দেশে তার এই নামই ছড়েছে। সেদিন যখন ধর্মনগরে দাঙ্গা লেগেছিল সেদিন তিনি কোথায় ছিলেন? সেদিন আপনারা তাদের রক্ষা করার পরিবর্তে সাম্প্রদায়িক দাঙ্গা লাগানোর জন্য উস্কানি দিচ্ছেলেন।

স্যার, এইখানে বি, জে, পি র কথা বলছেন। বি, জে, পি, র সঙ্গে তারাই আতাঁত করেছিলেন কংগ্রেস কখনো করেনি।

( বিরোধী বেঞ্চ থেকে লেপাথে-লোকসভার স্পীকার এবং ডেপুটি স্পীকার নির্বাচনের সময়ে কি কংগ্রেস বি. জে পি র সঙ্গে আতাঁত করেনি ? )

সেটাই পার্লামেন্টের নিয়ম। বিরোধী দল থেকেই উপাধ্যক্ষ নির্বাচন করতে হয়। কিন্তু কংগ্রেস কখনো বি. জে পি. র সঙ্গে আতাঁত করেনি।

মাননীয় স্পীকার স্যার, রুলিং পার্টি থেকে স্পীকার হয়েছেন এবং বিরোধী দল থেকে ডেপুটি স্পীকার নির্বাচিত হয়েছেন। এটা গণতন্ত্রের একটি আদর্শ ব্যাপার

উনারা যখন পীড়িত করেছিলেন ভি পি সিংহের সংঙ্গে তখন সেখানে ভি, পি, সিংহের সংঙ্গে ছিল সি, পি, এম, এবং বি জে পি। তার অর্থ হচ্ছে, তারা হাতে খান না চামুচে খান। মুখে বলেন এক কথা আর কাজেরবেলায় আর এক কথা। তখন আপনাদের মুখে কি বি. জে. পি, বিরোধিতায় কোন কোন শব্দ ব্যবহার হয়েছিল ? মুখে তখন কি কথা ছিল ? ঠিক ফল,পেয়ে গিয়েছেন। আপনাদেরকে লাথি মেরে বি. জে. পি. চলে গেল এবং সরকারও পড়ল। তারপর আজকে আপনারা বলতে শুরু করেছেন যে বি জে পি, খারাপ। বড় বড় কথা এখানে বলবেন না কারণ, ঐসব কথা আমাদের কাছে বা রাজ্যের মানুষের কাছে বিকুবে না সেটা। আপনাদেরকে কেউ বিশ্বাস করেন না। সেজন্যই আপনাদের স্থান এই রাজ্যে নেই।

আপনারা নির্বাচনে লড়লেন না। বি জে. পির সংগে আপনারাও একই সংগে ভোট বয়কট করলেন। বয়কটের কারনটা কি ? করেন নাই আপনারা বি. জে. পির সংগে ভোট বয়কট ?

হ্যাঁ, আজকে কংগ্রেস ( আই ) বি. জে. পির বিরুদ্ধে সক্রিয় ভূমিকা পালন করাতে মধ্যপ্রদেশে,

রাজস্থানে এবং হিমাচল প্রদেশে বি. জে. পি. সরকারের পায়ের তলার মাটি চলে যাচ্ছে। সেসব রাজ্যে আমরা বি. জে. পির প্রভাব কমাতে সচেষ্ট হয়েছি। আমাদের বিশ্বাস যে সেখানে পরবর্তী নির্বাচনে কংগ্রেস ক্ষমতায় আসবে। আমাদের বিশ্বাস যে সেখানে পরবর্তী নির্বাচনে কংগ্রেস ক্ষমতায় আসবে। আপনাদের সহযোগিতা নিয়ে তখন সেখানে তারা চলেছে। ইউ, পির কথা আপনারা বললেন। সেখানেও কংগ্রেস আসবে।

স্যার, নবম লোকসভা নির্বাচনে সময়ে আমি নির্বাচনী কাজে গিয়ে জানতে পেরেছি যে, সেখানে সি. পি, এমের লোকেরা 'পীর' এনে প্রচার চলিাচ্ছেন, একটি সম্প্রদায়ের কাছে যে, বাবরি মসজিদ ভেংগে দেওয়া হয়েছে। আবার হিন্দুদের কাছে প্রচার চালাচ্ছেন রাম মন্দির নিয়ে।

এইবার পশ্চিমবঙ্গে আপনার দাদারা কি করেছে ? ঐ টাকা দিয়ে বি, জে, পি, কে করিয়েছে। আজকে ঐ বি, জে, পি, আপনাদের খাবে স্যার, আর একটা কথা বলছি যে, আজকে আসামের কথা বলছেন, সেখানেও আজকে আপনাদের কীর্তি, আপনাদের কাজ। স্যার, আজকে উনারা এখানে প্রস্তাব রেখেছেন যে, মুসলমান জনগনের এখানে নিরাপত্তা নেই। কিন্তু আমি বলতে চাই উনারা আপ্রাণ চেষ্টা করেছেন তাদের নিরাপত্তা নষ্ট করার জন্য কিন্তু পারেন নাই। ত্রিপুরার জনগন তা হতে দেয়নি। আপনারা অস্বীকার করতে পাবেন ঐ বাবরি মসজিদ, রামমন্দির নিয়ে মুসলমানদের জীবন সম্পত্তির নিরাপত্তার বিঘ্ন ঘটক, বুকে হাতে দিয়ে বলতে পারবেন রাজনীতি করার জন্য আপনারা তা করেননি ? আপনারা অনেক চেষ্টা করেছেন। সেই ক্ষেত্রে আমরা কি করেছি, সারা ভারতবর্ষের মধ্যে ত্রিপুরাও একটি রাজ্য কিন্তু আমাদের এখানে এই সব সাম্প্রদায়িক দাঙ্গা হতে দেই নি। কিন্তু আপনারা পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক দাঙ্গা রুখতে পারেননি। সুতরাং, এই রাজ্যের মানুষ কখনই এইসব হতে দেবে না। কিন্তু সেই ৮০ সালের জুনের দাঙ্গা, আপনাদের কলংকিত সময়ের কথা মনে নেই ? আপনারা কিভাবে আবার এই সব বড় বড় কথা বলেন ? আমি আপনাদের অনুরোধ করব আপনারা এই সব বাজে কথা বলবেন না, আপনারা স্বাভাবিক জীবনে ফিরে আসুন। কারণ, আপনাদের এই ত্রিপুরা রাজ্যের মানুষ আর বিশ্বাস করে না। আপনাদের শত চেষ্টার ফলেও ত্রিপুরায় দাঙ্গা বাঁধাতে পারেননি। হয়ত কোন কোন জায়াগায় রাজনৈতিক সুড়সুড়ি দিয়ে একটা কিছু করার চেষ্টা করেছিলেন কিন্তু ত্রিপুরার মানুষ তা হতে দেয়নি আপনাদের দশ বছরের রাজত্বে এই রাজ্যের মানুষ আপনাদের অনেক কীর্তি দেখেছেন তাই এখন আপনাদের কথা মানুষ বিশ্বাস করে না। আমি বলছি এত সহজে এই সরকারকে আপনারা নির্মূল করতে পারবেন না। আমি আপনাদের নিকট আবেদন রাখব আপনারা সেই রাজনীতি থেকে, হিংসার মতবাদ থেকে সরে যান, যদিও এটা আপনাদের কালচার। তা নাহলে পশ্চিমবঙ্গে কি চলছে ?

পত্রিকাটা খুলুন, আমি বলছি চলছে। ইতিহাস বিচার করবে ইতিহাস ক্ষমা করবে না।

স্যার, এইটুকু বলে আজকে এই যে শর্ট ডিসকাশন তিনি এনেছেন এটার কোন যুক্তিকতা নেই।

মুসলমান বা মাইনরিটিদের রক্ষার উদ্দেশ্য নিয়ে তারা এই সংক্ষিপ্ত আলোচনাটা নিয়ে আসেননি, এর মধ্যে সাম্প্রদায়িকতার একটা সুড়সুড়ি দেওয়ার প্রচেষ্টাও থাকতে পারে। আমরা কংগ্রেসীরা এবং কংগ্রেস সরকার ভারতের ধর্মনিরপেক্ষতার যে মূল আদর্শ, সেটাকে মেনে নিয়েছি এবং প্রত্যেক ধর্মালম্বী মানুষ যাতে এই দেশে নিজ নিজ ধর্ম পালন করে, সেই অধিকার তাদের রয়েছে এবং সেই সংগে অন্য ধর্মের প্রতিও তাদের মতবোধ দেখানোর প্রয়োজনীয়তা রয়েছে। কাজেই এই রাজ্যের সংখ্যালঘু মুসলমানেরা তাদের অধিকার থেকে বঞ্চিত হচ্ছে বা তাদের প্রতি অন্য ধর্মের লোকেরা বনচনা করছেন, এটাও ঠিক নয়। আগামী দিনে এই দুই সম্প্রদায়ের মধ্যে সম্প্রীতি যাতে আরও সুদৃঢ় হয় সেজন্য এই জোট সরকার প্রয়োজনীয় সব ব্যবস্থাই গ্রহণ করছেন।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— এখন সর্বশ্রী মাননীয় সদস্য মতিলাল সরকার ও ধীরেন্দ্র দেবনাথ কর্তৃক আনীত বিষয়বস্তুর উপর সংক্ষিপ্ত আলোচনা শুরু হবে। তাঁদের আলোচনা বিষয়-হল "সমাজের পিছিয়ে পড়া ও, বি, সি, জনসংখ্যার আইন সমস্ত দাবী দাওয়ার কার্যাকরী করা সম্পর্কে। এখন, আমি প্রথমে মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহোদয়কে আলোচনা শুরু করার জন্য অনুরোধ করছি।

( কমলা সাগর ):— শ্রী মতিলাল সরকার মিঃ ডেপুটি স্পীকার স্যার, সমাজের পিছেয়ে পড়া বি, জনসংখ্যার আইন সমস্ত দাবী দাওয়া সম্পর্কে একটি সংক্ষিপ্ত আলোচনা করার জন্য এই বিষয়টি এখানে উত্থাপিত করছি। সমাজে পিছিয়ে পড়া বা ও, বি, সি সম্প্রদায় কি ভাবে সৃষ্টি হল এবং এই সম্প্রদায়ের মানুষদের কিছু সুযোগ সুবিধা পাওয়ার ক্ষেত্রে আদার কাষ্ট লোকেরা এটাকে কৌশলে সাম্প্রদায়িক ভিত্তি বলে প্রচার করে এড়িয়ে যাওয়ার সে পন্থা অবলম্বন করেন, তার সম্পর্কে আমি এখানে দুই একটি কথা তুলে ধরতে চাই! আসলে, যারা আদার কাষ্ট, তারা বহু দিন ধরে শাসন ক্ষমতা থেকে নানা রকম সুযোগ সুবিধা গ্রহণ করতে অভ্যস্ত হয়ে পড়েছে এবং এই পিছিয়ে পড়া লোকদের শত শত বছর ধরে বনচিত করে আসছে। এভাবে তাদেরকে বনচিত করে আসার ফলে, আজকে সমাজের মধ্যে একটা ব্যাকওয়ার্ড ক্লাশ তৈরী হয়ে গেছে। কাজেই এটা কোন মতেই সাম্প্রদায়িক বিষয় হতে পারে না, এটা হচ্ছে একটা শ্রেণী গত ব্যাপার। যেমন বলা যায়, ফরওয়ার্ড ক্লাশ এবং ব্যাকওয়ার্ড ক্লাশ। এরই পরিপ্রেক্ষিতে

ভারতের সংবিধানের ৩৪০ নং ধারায় রাষ্ট্রপতিকে একটা ক্ষমতা দেওয়া হয়েছে, যে ক্ষমতা বলে রাষ্ট্রপতি এই পিছিয়ে পড়া সম্প্রদায়ের সামাজিক ও অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে সরকারের কি করনীয়, সেই সম্পর্কে একটা কমিশন গটন করতে পারেন। তাই, রাষ্ট্রপতি ত'ার ক্ষমতা বলে এই দেশে এই দেশে এই সামাজিক ভাবে পিছিয়ে পড়া লোকদের সুযোগ সুবিধা দানের জন্য এখন পর্য্যন্ত দুটো কমিশন গঠন করেছেন, তার একটির নাম হল কাকা কালেকার কমিশন আর অন্য টির নাম মণ্ডল কমিশন যার নেতৃত্বের ছিলেন বি, পি, মণ্ডল। এই মণ্ডল কমিশন যখন সরকারের কাছে তাঁর সুপারিশ দিলেন, তখন সরকারে ইন্দিরা গান্ধী ছিলেন, তারপরে রাজীবগান্ধী এলেন। তাদের আমলে এই মণ্ডল কমিশন পিছিয়ে পড়া লোকদের জন্য কি সুপারিশ করছেন, তা একবার খুলেও দেখলেন না। কিন্তু যখন ভি. পি, সিং এর নের্তৃত্বে কেন্দ্রে জনতা সরকার এলো ১৯৮৯ ইং সনে, তখন এই মণ্ডল কমিশনের সুপারিশকে নাড়া দেওয়া হল। এবং সেই কমিশনের যে সিদ্ধান্ত আছে, সেই সিদ্ধান্তের অনেকগুলির মধ্যে যেখানে ব্যাকওয়ার্ড ক্লাশের সংখ্যা সম্পর্কে বলা হয়েছে যে তারা মোট সংখ্যার শতকরা ৫২ ভাগ। কিন্তু এর আগেই সুপ্রিম কোর্টের একটা রায় আছে যে কোন মতেই মোট রিজার্ভেশান শতকরা ৫০ ভাগের বেশী হতে পারবে না। কাজেই, সিডিউল্ড কাষ্ট ও সিডিল্ড ট্রাইবসদের রিজার্ভেশন বাদ দিয়ে যে শতকরা ২৭ ভাগ রিজার্ভেশান থাকে, সেটা সমাজের পিছিয়ে পড়া অর্থাৎ ও, বি, সি সম্প্রদায়ের লোকদের দিতে হবে। কমিশন আরও বলো যে শুধু চাকরীতে রিজার্ভেশান দিলেই চলবে না, শিক্ষার ক্ষেত্রেও তাদের সম পরিমান রিজার্ভশানের সুযোগ দিতে হবে। আর, এই সুপারিশ গ্রহণ করে সরকারকে তার পরিকল্পনা গ্রহণ করতে হবে. যারা হাতের কাজ করে বা কারিগর গ্রামের কুটির শিল্পে নিযুক্ত অথবা তাঁত শিল্পে নিযুক্ত তাদের উন্নত ধরনের প্রশিক্ষণ দিতে হবে।

যারা হাতের কাজ করে যেমন তাঁত শিল্পী, কামার কুমার তাদেরকে উন্নত মানের ট্রেনিং দেওয়ার জন্য কারিগরি ট্রেনিং দেওয়ার জন্য বলা হয়েছিল। এরপর আমরা দেখলাম ১৯৯০ সালে ৭ই আগস্ট কেন্দ্রের ভি. পি. সিং মন্ত্রীসভা সিদ্ধান্ত নিলেন যে, কেন্দ্রীয় সরকারের চাকুরীতে ২৭ পার্সেন্ট রিজার্ভেশন করা হবে। সংঙ্গে সংঙ্গে দেখলাম এই সিদ্ধান্তের বিরুদ্ধে সাম্প্রদায়িক বিষকে ছড়িয়ে দেওয়া হলো। বিশেষ করে বি. জে. পি এই সংরক্ষণের বিরুদ্ধে আন্দোলন শুরু করলো এবং তাদেরকে মদত দিল এই কংগ্রেসীরা। যার ফলে কিছু যুব আত্মাহুতিদেন, বাস পোড়েন। তখন প্রশাসনের মধ্যে যারা ছিলেন তারা অধিকাংশই হচ্ছেন উচ্চ বর্ণ গোষ্ঠীর অন্তভুক্ত। যার ফলে ভি. পি সিং সেই মণ্ডল কমিশনের সুপারিশ কার্য্যকরী করতে পারেননি। ভূমি ব্যবস্থার আমূল সংস্কার না হলে এই মণ্ডল কমিশনের সুপারিশ সাঠিকভাবে কার্য্যকরী হতে পারে না। ভারতের স্বাধীনতার পর যারা ক্ষমতার উচ্চপদে আসীন হয়েছিলেন তাদের অধিকাংশই হচ্ছেন উচ্চ

বর্ণের। তাই তারা এই রিজারভেশনকে এড়িয়ে গেছেন। তাই স্বাধীনতার ৪৫ বছর পর আবার চিনতা করতে হচ্ছে কি করে তাদেরকে সুযোগ সুবিধা দেওয়া যায়। যুগযুগ ধরে আমরা দেখছি সেই দাস যুগ থেকে আরম্ভ করে সামন্ত যুগে ভূমি দাস, আর ধনতান্ত্রিক যুগে কারিগর শ্রমিক এরা শোষিত হচ্ছে এবং ওরাই হচ্ছে ও, বি, সির অন্তর্ভুক্ত। কাজেই যুগ যুগ ধরে ওরা বঞ্চিত হয়ে আসছে। রামায়ণের যুগে রাম শুদ্রকে হত্যা করলেন। তার অপরাধ সে ধর্মকর্ম করতো। কাজেই, ধর্মের নামে কায়েমী স্বার্থ প্রতিষ্ঠা করার জন্য তাকে খুন করা হল।

স্যার, রসিকবাবু বলেছিলেন আমরা ধর্ম মানি না। কোন্ ধর্ম মানি না? একটা শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য বার বার যখন চেষ্টা করা হয় সেই ধর্ম আমরা মানি না। আমরা দেখেছি মহাভারতে, একলব্যের বৃদ্ধাঙ্গুলি কেটে নেওয়া হয়েছে নীচ জাতির লোক যাতে অস্ত্র শিক্ষা নিতে না পারে। এই হচ্ছে ধর্ম? স্যার, শ্রমিক, ক্ষেত মজুর, দিন মজুরদের স্বার্থ বঞ্চিত করে ক্ষমতা অধিকার করার ক্ষমতা কার? বৃটিশ যুগে আমরা দেখেছি, ১৮৮৯ সাল থেকে ১৮৯২ সাল এই ৪ বছরে মাত্র ১৬ জন ভারতীয় আই, সি, এস, অফিসার হয়েছিলেন। আর স্বাধীনতার পর আমরা দেখছি, শতকরা ৭০ জন গেজেটেড অফিসারের মধ্যে সাড়ে তিন ভাগ আপার ক্লাস। এই সাড়ে তিন ভাগ আপার ক্লাসের দখলে শতকরা ৭০ ভাগ। এই আপার ক্লাসরা বিভিন্ন সময়ে ধীরে ধীরে নীচ জাতিকে বঞ্চিত করছে। ও, বি সি আছেন ৫২ শতাংশ এই ৫২ শতাংশ ও বি, সির এর মধ্যে উচ্চ পদে আছেন, শতকরা ৯ জন। এটা মণ্ডল কমিশনের সুপারিশ ৪:৬। এই ৫২ শতাংশ লোকের দেশকে রক্ষার ক্ষমতা নেই। তাদের ক্ষমতা নেই স্বর্গে যাবার। ক্ষমতা আছে কাদের? সেই সাড়ে তিন ভাগ থেকে ১৮ ভাগ লোকের। স্যার, ভি, পি, সিং, কেন্দ্রের জনতা সরকার চেয়ে ছিলেন এই অবস্থা থেকে দেশকে মুক্ত করতে। সেজন্য মণ্ডল কমিশন কার্য্যকরী করার সিদ্ধান্ত নিয়েছিলেন। এর পরিপ্রেক্ষিতে আমরা দেখেছি, সারা ভারত বর্ষে অগ্নিকাণ্ড ঘটে যেতে। এই ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না দেশকে। যদি না দেশের বৃহত্তর অংশের স্বার্থ রক্ষিত না হয়। এই খানে বিধানসভার গত নির্বাচনের সময় আমরা দেখেছি, কংগ্রেসটি, ইউ, জে, এস, বিশেষ করে কংগ্রেস (আই) দল প্রতিশ্রুতি দিয়েছিল, তাঁরা যদি ক্ষমতায় আসে, তাহলে মণ্ডল কমিশনের সুপারিশ কার্য্যকরী করবে। তারপর কি হল? আজকে ও সুখের কথা, ট্রেজারী বেঞ্চের মাননীয় বন্ধু ধীরেন্দ্র দেবনাথ মহোদয় আমার সঙ্গে একই বিষয়ে আলোচনায় অংশ নিয়েছেন। লোকসভা নির্ব্বাচনের আগে আমরা কি দেখলাম? আমরা দেখেছি, শ্যামাচরণবাবুকে চেয়ারম্যান করে একটি কমিটি করা হল। এর অর্থ আপনারা সবুর করুন। আমরা জানি, কোন

রকমে ৫টি বছর কাটিয়ে দেওয়ার ব্যবস্থা এটা। লোকসভা নির্ব্বাচনের আগে তড়িঘড়ি করে একটি রিপোর্ট জমা দেওয়া হয়। আমরা সে রিপোর্ট পাইনি। ট্রাইবেল ওয়েল ফেয়ার ডিপার্টমেণ্টের সঙ্গে যোগাযোগ করেছিলাম। কিন্তু তারা বলল, 'স্যার, এ রিপোর্ট দেওয়া যাবে না। আমাদের খুব সমালোচনা করা হয়েছে। অনিল সরকার ও মতিলাল সরকারকে পলিসি মেটার ঠিক করতে যাবার জন্য বলেছিলেন। কিন্তু যাওয়া হয়নি বলে সমালোচনা। কিন্তু কি করলেন ? বিষয়টা কোথায় আছে ?

কি করছেন এই ৪ বছরে ? এটা শুধু সুধীরবাবুর না, তাঁর দলের কেন্দ্রীয় পলিসি যে এই অংশের মানুষের জন্য কিছু করা যাবেনা। তারজন্য আজকে কংগ্রেসে বস সেজেছে। তাতেও যদি সুধীরবাবুর ভুল না ভাঙ্গে তাহলে আমি এখানে দাঁড়িয়ে বলছি আগামী দিনে ও, বি, সি-দের নিয়ে আলাদা কংগ্রেস হবে। সিডুয়েল কাষ্টদের নিয়ে আলাদা কংগ্রেস হবে। তাদের কে আর আটকে রাখতে পারবেন না। এই অংশের মানুষদের রাখতে গেলে শুধু লোভ দেখিয়ে, কথার ফুলঝুড়ি দিয়ে রাখতে পারবেন না। তা নীচের তলার মধ্যে ভাঙ্গন শুরু হয়ে গেছে। সুধীরবাবু যদি এই ভূমিকম্প বুঝতে না পারেন তাহলে ভুল করবেন। এই রাজ্যের শতকরা ৫১ শতাংশ মানুষ যুগ যুগ ধরে বঞ্চিত। সারা দেশের সঙ্গে ত্রিপুরা রাজ্যের ও. বি. সি. সম্প্রদায়ও বসে নেই, তারাও আগামী দিনের জন্য তৈরী হচ্ছে। এই সংরক্ষন সম্পর্কে সুধীরবাবুকে এখানে ঘোষণা দিতে হবে যে শতকরা ২৭ ভাগ সংরক্ষন, করবেন কিনা ? আজকে পিছিয়ে পড়া সম্প্রদায়দের ভাওতা দিয়ে, লোভ দেখিয়ে, নির্বাচনী ইস্তাহার দেখিয়ে কোন লাভ হবে না। কারণ, সুপ্রীম কোর্টের রায় আছে। ত্রিপুরা রাজ্য যেখানে শতকরা ২৯ ভাগ এস, টি-দের জন্য, শতকরা ১৫ ভাগ এস, সি-দের জন্য এবং সব মিলিয়ে শতকরা ৪৮ ভাগ রিজারভেশান আছে সেখানে ও, বি, সি-দের জন্য ২৭ ভাগ চাকুরী ক্ষেত্রে সংরক্ষন কার্যকরী করা যাবে না যতক্ষন পর্যন্ত না সংবিধান সংশোধন করা হয়। আসুন আমরা সবাই মিলে সর্বসমস্ত ক্রমে ও,বি, সি-দের স্বার্থের কথা করে এখান থেকে একটা প্রস্তাব কেন্দ্রীয় সরকারে নিকট পাঠাই যাতে ত্রিপুরা রাজ্যের ও, বি, সি-দের জন্য আইন সংশোধন করায় কিন্তু আমরা এ ব্যাপারে সরকারের কোন উদ্যোগই দেখলাম না। স্বাধীনতার পরে ও, বি. সি, অংশের মানুষের জন্য কংগ্রেসী আমলে কোন স্বার্থ রক্ষিত হয়নি। যার জন্য ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষকে গণতান্ত্রিক অংশের মানুষকে ও, বি. সি, স্বার্থের জন্য ঐক্যবদ্ধ ভাবে গণতান্ত্রিক আন্দোলনের মাধ্যমে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ

শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, "সমাজের পিছিয়ে পড়া ও. বি, সি, জনসংখ্যার আইন সমস্ত দাবী দাওয়া কার্যকরী সম্পর্কে"। আমি একটা সর্ট ডিস্কাশান হাউসে আলোচনার জন্য এনেছি এবং বিরোধী বেঞ্চ থেকে আমার বন্ধু মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহোদয়ও একই প্রস্তাব হাউসে আলোচনার জন্য এনেছেন। এতে আমি অত্যন্ত আনন্দিত হয়েছি একই কারণে যে, বিগত ১০ বছরে এই রাজ্যে একটা অপদার্থ সরকার ছিল। সেই অপদার্থ সরকারের আমলে এই প্রস্তাব তাঁরা আনেননি। কিন্তু সে সময়ে এই প্রস্তাব এই হাউসে আমি এনেছিলাম। সেদিন তৎকালীন মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্ত্তী ও, বি, সি,কে এক সাম্প্রদায়িক দল বলে আখ্যা দিয়েছিলেন। আজকে "ভূতের মুখে রাম নাম শুনে" আমার খুবই আনন্দ হচ্ছে। আজকে মাননীয় সদস্য শ্রী মতিলাল সরকার সঙ্গে সহযোগিতার মাধ্যমে এই প্রস্তাব এনেছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এবং মনে হচ্ছে আপনাদের ভাবমূর্ত্তির কিছু পরিবর্ত্তন হচ্ছে। মাননীয় সদস্য মতিলালবাবু প্রস্তাব এনেছেন তারজন্য আপনি কি তৎকালীন প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী নৃপেন চক্রবর্ত্তী এবং দশরথবাবুর সঙ্গে পরামর্শ করছেন কি ? কারণ, তৎকালীন মাননীয় সদস্য অখিল দেবনাথ এই প্রস্তাব এনেছিলেন তারজন্য উনাকে বহিস্কার করেছিলেন। সে জন্যই বলছি যদি পরামর্শ করে না থাকেন তাহলে কি আপনাকে বহিস্কার হতে হবে ? ও. বি সি. কে সাম্প্রদায়িক দল হিসেবে যে ভাবে আখ্যায়িত করেছিলেন তারজন্যই মনে হয় আপনাদের সোনাই নদীতে ফেলে দিয়েছেন। এটা নিয়ে আপনারা একটু চিন্তা ভাবনা করুন বিগত দিনে মাননীয় সদস্য অখিল দেবনাথকে বহিস্কার করা হয়েছে এবং এই সম্প্রদায়ের একজন মাননীয় মন্ত্রীও ছিলেন ত্রিপুরা রাজ্যের জনসাধারণ উনাকে বিদায় করে দিয়েছেন। কাজেই, এটা অস্বীকার করার কিছু নেই। পিছিয়ে পড়া ও. বি, সি, সম্প্রদায়ের ন্যায্য দাবী ভারতবর্ষে সংবিধান সংশোধন করে সেই প্রস্তাবটা এনেছে এবং সেটার দাবী পূরণ হবে তার জন্য আমরা অস্বীকার করছি না। মাননীয় প্রাক্তন প্রধানমন্ত্রী ভি.পি, সিং সেটাকে পার্লামেন্টে পাশ করেছিলেন তারজন্য বহু মানুষ আত্মাহুতি দিয়েছে। কিন্তু সেটার মধ্যে কিছু সংশোধন করা হয়েছে। কাজেই এই দাবী ন্যায্য দাবী এটা আমারা অস্বীকার করছি না। আমাদের এই জোট সরকার প্রতিশ্রুতি দিয়েছিলাম - আমরা ক্ষমতায় আসলে এই ও, বি, সি, সম্প্রদায়ের দাবী পূরণ করব। সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী সরকারী ভাবে কমিটি করে দিয়েছেন। সেই কমিটি ত্রিপুরা রাজ্যের সমস্ত সম্প্রদায়কে নিয়ে গঠিত হয়েছিল। কিন্তু এটা করতে একটু বিলম্ব হয়ে গেছে। আমরা সারা ত্রিপুরা রাজ্যের এক

প্রান্ত থেকে অন্য প্রান্তে গিয়েছি এবং জনগণের মতামত নিয়েছি। আমরা এই কমিটির সিদ্ধান্ত নিয়ে আনাদের রিপোর্ট সরকারের কাছে পেশ করেছি এবং আশা করছি সরকার এটা বিবেচনা করবেন। ১৫,৩,৯১ ইং তারিখ এই রিপোর্ট সরকারের কাছে দেওয়া হয়েছে। এই ব্যাপারে সরকার চিন্তা ভাবনা করবেন।

আপনারা চেচাঁমেচি করবেননা। কেননা আপনারা একদিন বলেছিলেন যে ও, বি, সি, হচ্ছে একটা সম্প্রদায়িক দল। আজকে বিরোধী বেনচে থেকে আমার মনে হয় আপনাদের চেচাঁমেচি করা শোভা পায়না। আমাদের সরকার করবে, কারণ নির্বাচনের আগে আমাদের সরকার যা প্রতিশ্রুতি দিয়েছিল জনগনের কাছে সেটা করতে পেরেছে। আপনারা হচ্ছেন একটা উগ্রপন্থী দল। প্রথমে ছিলেন উগ্রপন্থী, তারপরে টি, এন. ভি, তারপরে এ, টি, টি, এফ, এখন হচ্ছেন নারী নির্যাতনের সর্দার, চুরি ডাকাতির সর্দার আপনারা ত্রিপুরার মানুষকে বঞ্চিত করেছেন। আমাদের সরকার সেটা করবেন না। আমি আশাকরি ও, বি, সি, ভুক্ত সম্প্রদায়ের জন্য, আমাদের কমিটি যে রিপোর্ট করেছেন, এই ত্রিপুরা রাজ্যের পিছিয়ে পড়া মানুষের স্বার্থে, ত্রিপুরার ও. সি. সি, ভুক্ত সম্প্রদায়ের জন্য যতটুকু তাদের পাওনা দরকার সেটাও আমি পস্তাব দিয়েছিলাম এই রিপোর্টের মধ্যে এগুলি আছে আমাদের সরকার যত শীঘ্র সম্ভব এগুলি করবেন। এই রিপোর্টের মধ্যে ও. বি, সি, ভুক্ত সম্প্রদায়কে চিহ্নিত করার জন্য লোক গননার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করা হয়েছে। আমরা একটা পারসেনটিজ দিয়েছি সেটা হচ্ছে ২৭ পারসেন্ট, আমরা সেটা ৮০ সালের লোক গননার অনুপাতে রিপোর্ট পেশ করেছি। কিন্তু আজকে চলছে ৯০-৯১ সন এই ১১ বছরে অনেক লোক বৃদ্ধি হয়েছে যারজন্য কত সংখ্যক ও. বি, সি, ভুক্ত সম্প্রদায় আছে সেই হিসাবের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যাতে করে লোক গননার কাজটা ত্বরান্বিত হয় এবং সুষ্ঠুভাবে যাতে ও, বি, সি, ভুক্ত সম্প্রদায়ের লোকেরা নায্য পাওনা পেতে পারে তারজন্যও মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখব। এই আবেদনও রাখব সকলের কাছে এই প্রস্তাবটা যাতে সর্ব্বসম্মতি ক্রমে গৃহীত হয়। আমাদের যে টাকাটা ও, বি, সি, ভুক্ত সমাজের মধ্যে কারিগরী আছেন, তাঁতী আছেন তারা ছোট ছোট ইণ্ডাসস্টি করেন, এস, টি এবং এস, সি, দের যেমন কর্পোরেশনের মাধ্যমে সরকার থেকে সাহায্য দেওয়া হয় তেমনি ও, বি, সি, ভুক্ত যারা তাঁতী সমাজ, বা কারিগরী সমাজকে কর্পোরেনের মাধ্যমে মাধ্যমে সাহায্য করে সুযোগ সুবিধা দেওয়া হয় এই আবেদন আমি হাউসে রাখব। ও. বি, সি, ভুক্ত ছাত্রদের যাতে সুযোগ সুবিধা দেওয়া হয় তারজন্যও আমি আবেদন রাখব। যেভাবে দ্রব্যমুল্য বৃদ্ধি পাচ্ছে তাতে করে ও বি, সি, ভুক্ত ছাত্রছাত্রীদের পড়াশুনা করতে খুবই কষ্ট হয় কারণ তাদের কাছে পয়সা নেই। পিছিয়ে পড়া সমাজকে এগিয়ে নিয়ে যেতে হলে তাদেরকে অর্থনৈতিক সুযোগ সুবিধা দিয়ে এগিয়ে নিয়ে যেতে হবে। আমি হাউসের কাছে আবেদন রাখব ও, বি, সি, ভুক্ত

সমাজের ছাত্র ছাত্রীদের যাতে বুকগ্যান্ট দিয়ে তাদের পড়াশুনার সুযোগ করে দেওয়া হয়। আমি জানি গত বাজেটে আমাদের ও, বি, সি, ভুক্ত সমাজের জন্য টাকা ধরা হয়েছিল সেই টাকা এখন পর্যন্ত ব্যয় হয়নি। কারন, আমার মনে হয় যতক্ষণ পর্যন্ত না ও, বি, সি. ভুক্ত সমাজ সরকারী স্বীকৃতি না পায় ততক্ষণ পর্য্যন্ত সেই টাকা খরচ করতে পারবেননা। তবুও আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখব যে, টাকাটা আমাদের বাজেটে ধরা আছে সেই টাকাটা যাতে বাদেরকে ও, বি, সি, ভুক্তহিসাবে চিহ্নিত করে কমিটি সরকারের কাছে রিপোর্ট পেশ করেছেন সেই সমাজকে যাতে দেওয়া হয়। মাননীয় স্পীকার স্যার, সর্ব্বশেষে আমি যে শর্ট ডিস্কাশান এনেছি সেটা যাতে সর্ব্বসম্মতিক্রমে হাউসে গৃহীত হয় এই আবেদন সকলের কাছে রেখে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস।

শ্রী সুবোধ দাস ( পানিসাগর ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার এবং ধীরেন্দ্র দেবনাথ যৌথভাবে সমাজের পিছিয়ে পড়া ও, বি, সি, জনসংখ্যার আইন সম্মত দাবী দাওয়া কার্যকরী করা সম্পর্কে, যে প্রস্তাবটা এনেছে আমি তাকে সমর্থন করছি এবং তার সমর্থনে আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। মিঃ ডেপুটি স্পীকর স্যার, এই যে ভারতবর্ষের মোট জনসংখ্যার শতকরা ৫২ শতাংশের বেশী হচ্ছে ও, বি, সি, ভুক্তজন গোষ্ঠী। ভারতবর্ষে যখন তফসিলী জাতি ও উপজাতিদের জন সংবিধানে তাদের চাকুরী ও উচ্চ শিক্ষার এবং লোকসভা ও বিধানসভা নির্বাচন ইত্যাদিতে সংরক্ষনের অধিকার দেওয়া হয়, তার সঙ্গে সঙ্গে যারা সংবিধান প্রমুখরা অন্যান্য পশ্চাদপদ জনগোষ্ঠির স্বার্থ রক্ষার জন্য তাদের মোট জনসংখ্যা খোঁজে বের করে তাদের জন্য কি কি সুযোগ সুবিধা দেওয়া প্রয়োজন তার জন্য নির্দেশ করেছিলেন। কিন্তু দীর্ঘকাল ভারতবর্ষের অল্প দিন বাদ দিলে স্বাধীনতার পর বাকী সময়টা কংগ্রেস দলই রাজত্ব করে আসছেন কিন্তু একবারওতো আমরা শুনলাম না কংগ্রেস রাজত্বে কি রাজ্যে, কি কেন্দ্রে এই পশ্চাৎপদ জনগোষ্ঠির সংখ্যা নিরুপন করে এবং তারজন্য এই সব সুযোগ সুবিধা কি করে রক্ষা করা যায় তার জন্য কোন কথাই আমরা শুনলাম না। ১৯৭৭ সালে কেন্দ্রে যখন কংগ্রেস সরকারের পরিবর্তন হল, মোড়ারজী দেশাইর নেতৃত্বে জনতা পার্টির সরকার প্রতিষ্ঠিত হল। উনিও একজনপ্রবীন কংগ্রেস নেতা ছিলেন স্বাধীনতা সংগ্রামে এবং এই জনতা পার্টির সরকার মণ্ডল কমিশন গঠনকরলেন যারা পশ্চাৎপদ জনগোষ্ঠী তাদের সংখ্যা নিরুপনের একটা রিপোর্ট পেশ করার জন্য ভারত সরকারের কাছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কিছু দিনের মধ্যেই তাদের সরকার ভেঙ্গে গেল, কেন্দ্রে

আবার কংগ্রেস ( ই ) র সরকার ফিরে আসল এবং কংগ্রেস ( ই ) র সরকার ফিরে আসার পর শ্রীমতি ইন্দিরা গান্ধীর নেতৃত্বে ৫ বছর সরকার পরিচালিত হল। তারপর রাজীব গান্ধীর নেতৃত্বে আরও ৫ বছর সরকার পরিচালিত হল এবং এই দশ বছরের মধ্যে যে রিপোর্ট মণ্ডল কমিশন সাবমিট করেছিল কেন্দ্রীয় সরকারের কাছে সেটা তালাবন্ধ হয়ে রইল আলমারীর মধ্যে। তারপর যখন কেন্দ্রে রাষ্ট্রিয় মোর্চার সরকার আসল ভি. পি সিং প্রধান মন্ত্রী হলেন, ওনারা এই সব পশ্চাৎপদ জনগোষ্ঠীর জন্য কাজ করার প্রতিশ্রুতি নির্বাচনের আগে দিয়েছিলেন নির্বাচন হওয়ার পর ওনারা কিছু কাজ করার উদ্যোগ গ্রহণ করলেন, কেন্দ্রীয় সরকারী চাকরী যেহেতু তফসিলী জাতি উপজাতিদের জন্য পূর্বেই একটা সংরক্ষণের কোঠা নির্ধারিত হয়ে আছে। কাজেই ও বি. সি. ভুক্তরা শতকরা ৫২ ভাগ হলেও তাদের জন্য কেন্দ্রীয় সরকারী চাকরী সংরক্ষণ করা যায় না। ভারতবর্ষের উচ্চ আদালত রায় দিয়েছেন যে শতকরা ৫০ ভাগের বেশী সংরক্ষণ করা যাবে না। তাই শতকরা ২৭ ভাগ সংরক্ষণ কেন্দ্রীয় সরকারী চাকরীতে ভি পি সিং সরকার যখন ঘোষণা করলেন তখন ভারতবর্ষের উচ্চ বর্ণের বিত্তবানরা এবং ঐ সব ধনিক বনিকদের দ্বারা পরিচালিত রাজনৈতিক দলগুলি সুকৌশলে জাতী দাঙ্গা সৃষ্টি করার ষড়যন্ত্র শুরু করলেন। এবং ভি. পি. সিং সরকারকে তারা অপবাদ দিতে শুরু করলেন। আমরা লক্ষ করেছি ব্রিটিশদের বিরুদ্ধে যখন লড়াই শুরু হয়েছিল সংখ্যালঘুদের অধিকারের কথা যখন বলা হত তখন তারা সাম্প্রদায়িকতার দুর্গন্ধ ছড়িয়ে তাকে বানচাল করার চেষ্টা করা হত। তার পরিনামে শেষ পর্যন্ত হয়েছিল ভ্রাতৃঘাতী দাঙ্গা, বিভেদ এবং যার ফলস্বরূপ ভারতবর্ষ টুকরো টুকরো হয়েগিয়েছে। এইভাবে দেশের পশ্চাৎপদ মানুষ যখন তাদের অধিকারের জন্য যখন সবটা নয়, কিঞ্চিৎ অধিকার পাওয়ার একটা সুযোগ পেলো সঙ্গে সঙ্গে এইটাকে জাতি দাঙ্গা সৃষ্টি করে দমিয়ে দেবার সড়যন্ত্র করা হলো। আর নেতৃত্ব দিলেন এই উচ্চবর্ণবাদী যেসব রাজনৈতিক দলগুলি তারা তার নেতৃত্ব দিলেন। আমরা দেখলাম যে, আমাদের ত্রিপুরা রাজ্যের জোট সরকার গত নির্বাচনের আগে এই ধীরেন্দ্র বাবু যিনি এই প্রস্তাবটা এনেছেন, ও, বি, সি, ভুক্ত জনগোষ্ঠীর জন্য তিনি এই বিধানসভার আগেও বলেছেন এবং এখনো বলেছেন। এই জন্য আমি উনাকে ধন্যবাদ জানাই। কারণ, পশ্চাৎপদ কোন জাতিগোষ্ঠীর জন্য কেউ কোন কথা বলেননি। এটা নিশ্চয়ই সাম্প্রদায়িকতা নয়, এটা তাদের ন্যায্য পাওনা। কিন্তু এই অধিকারের দাবীর প্রশ্নে রং লাগিয়ে কিংবা এটাকে অপবাদ দিয়ে এইটাকে বানচাল করার স্বড়যন্ত্র যারা করছে তারাই বরং সাম্প্রদায়িকতা করছেন। আমি এটা বিশ্বাস করি।

কাজেই, আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে আপনার মাধ্যমে স্যার, ভি, পি, সিং সরকার তো সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকে একটা নীতিতো ঘোষণা করেছিলেন।

রাজ্যের মধ্যে এই সব ও, বি, সি,-ভুক্তদের জন্য আপনারা এই গত চার বছরের সময়ের মধ্যে কোন কিছুই কেন করতে পারলেন না ? আপনারা এখন শুধু বামফ্রন্ট সরকারকে দোষারূপ করছেন। কিন্তু বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় ছিল তখন তো তাদের পক্ষে অনেক অসুবিধা ছিল। কারণ, কেন্দ্রে তো বামফ্রন্ট সরকারে ছিল না। কিন্তু এই রাজ্যে যখন বামফ্রন্ট সরকার ছিলেন তখন সেই বামফ্রন্ট সরকার বলেছিলেন যে, কেন্দ্রের সরকার যে আইন বা নীতি ঘোষণা করবে সেই নীতি অনুসারে আমরা এই রাজ্যে এটা কার্যকরী করব। নিশ্চয়ই আপনারা অতীতের রেকর্ডগুলি খোঁজে বের করে দেখুন। কিন্তু ভি, পি, সিং সরকার যখন সিদ্ধান্ত নিলেন তখন রাজ্য সরকার কেন কোন সিদ্ধান্তে পোঁছাতে পারলেন না ?

অত্যন্ত দুঃখের বিষয় এখানে মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ উল্লেখ করেছেন যে, রাজ্য সরকার যে কমিটি গঠন করেছেন ও, বি, সি, ভুক্ত কারা কোন জনগোষ্ঠী এবং তাদের সঠিক সংখ্যা ইত্যাদি নিরুপন করার জন্য এবং সেই কমিটির রিপোর্টের মধ্যে নিশ্চয়ই সেটা রয়েছে। এই কমিটি গত ১৫ ৭ ৯১ ইং তারিখে সরকারের কাছে তাদের রিপোর্ট পেশ করেছেন। সরকার আজ পর্যন্ত কোন ভূমিকা নিচ্ছেননা। এবং আজকে পত্রিকার পাতা খুলে আপানা দেখতে পাবেন লেখা রয়েছে গত ১৬ আগস্ট বিধানসভায় মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথের একটি প্রশ্নের উত্তরে তফসিলী জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীপ্রকাশচন্দ্র দাস মহাশয় জানান যে, রাজ্যে সরকার এখনো কোন সম্প্রদায়কে ও, বি, সি, হিসেবে চিহ্নিত করেননি। তবে ও, বি, সি, ভুক্ত কমিটি একটি রিপোর্ট সরকারের কাছে পেশ করেছেন। সরকার রিপোর্টটি বিশদভাবে খতিয়ে দেখছেন।

আজকে কতদিন হয়ে গেল ? ১৯৭৭ সালে কেন্দ্রে যখন আপনারা ছিলেন না তখন এই মণ্ডল কমিশন গঠন করা হয়েছিল। আপনাবা ক্ষমতায় ছিলেন বলেই সেটা গঠন হয়েছিল। ভি পি সিং শুধু মাত্র সেই রিপোর্ট কার্য্যকরীর কথা বলেছিলেন। তখন কংগ্রেস ( আই ) কোন কথা বললেন না। এটাকে কার্যকরী করার দাবী জানানো হচ্ছে দীর্ঘদিন ধরে। কিন্তু, রিপোর্ট খতিয়ে দেখা হচ্ছে। খতিয়ে দেখা হচ্ছে এই সমস্ত কথা ছাড়া আর কিছুই উনাদের কাছ থেকে শুনতে পাওয়া যায় নাই। যেমনটি হচ্ছে রেল লাইন সম্প্রসারণের ক্ষেত্রে ঠিক তেমনি হচ্ছে মণ্ডল কমিশনের এই রিপোর্ট নিয়ে। রেল লাইনের জন্য শুধু বলা হয় সার্ভে হচ্ছে-সার্ভে হচ্ছে। ঠিক তেমনি রিপোর্ট খতিয়ে দেখা হচ্ছে-খতিয়ে দেখা হচ্ছে। এটা কি ধরনের আশ্বাসবাণী ? এই ধরনের আশ্বাসবাণী রাজ্যের মানুষ প্রতিদিন শুনছে। সেইভাবে ৮০ শতাংশ লোককে এই ধরনের আশ্বাসবাণী রোজই

শুনানো হচ্ছে। ত্রিপুরা রাজ্যের মোট জনসংখ্যার ৮৫ শতাংশ হবেন এই এস, সি, এস, টি এবং ও, বি, সির মত পিছিয়ে পড়া মানুষ। তাদের কথা শুধু মাত্র আমাদের এই বিধানসভাতেই বললে চলবে না কার্যকরী করে তুলতে হবে। ঠিক আছে আপনারা যদি মনে করেন এটি কার্যকরী করবেন তবে চুপ করে না থেকে এটাকে কার্যকরী করে তুলুন। আমরাও হাত তুলে দাঁড়িয়ে আছি। আমরাও সমর্থন করব। যখন বলবেন তখনই। প্রমাণ হয়ে যাক্।

এখানে মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহাশয় একটি প্রস্তাব রেখেছেন যে, তাঁতীসহ বিভিন্ন ধরণের ছোট ছোট শিল্পের জন্য ঋণ দানের ব্যবস্থা করতে। বামফ্রণ্ট সরকারের আমলে শেষভাগে একটি সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে ১০ হাজার টাকা করে ঋণ দেওয়ার জন্য। কিন্তু বামফ্রণ্ট সরকারকে ক্ষমতাচ্যুত করার পর এই জোট সরকার ক্ষমতায় আসার পর এই স্কীমটাই বন্ধ হয়েগিয়েছিল। এবং এখনও স্কীমটা চালু হয় নাই। বামফ্রণ্ট সরকারের সিদ্ধান্ত ছিল ১০ হাজার টাকার মধ্যে ৫ হাজার টাকা মকুব করে দেওয়া হবে। আজকে যারা এই প্রস্তাবটা বিধানসভায় এনেছেন, এটা অত্যন্ত সময়োপযোগী। তবে মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ সম্পর্কে কিছু না বলে পারছিনা। বামফ্রণ্ট সরকার কাজ করেন নি, কাজের ইচ্ছা ছিলনা এই সব কথা বলেছেন আমি চাই তখন কেন্দ্রে তো আপনাদের সরকার ছিল, বিপুল সংখ্যা গরিষ্ঠের সরকার। পাঁচশ আসনের মধ্যে চার শতাধিক আসনে কংগ্রেস দলের পার্লামেণ্টে সংখ্যাগরিষ্ঠ ছিল। তখন কেন সংবিধান সংশোধন করে এখানে ও বি, সি, লোকাদের জন্য, সারা ভারতবর্ষের রাজ্যে রাজ্যে চাকরী বাকরীর সুযোগ সুবিধা ইত্যাদির সংরক্ষণ করেন নি কেন? যদি করতেন তাহলে বামফ্রণ্ট সরকার এটা আটকে রাখার কোন সুযোগ ছিল? বামফ্রণ্ট সরকার কেন ভারতবর্ষের কোন রাজ্য সরকারের ক্ষমতা ছিল না এই অধিকার আটকে রাখতে পারে। আপনারাতো সেই দিন করেন নি। তারজন্য জবাব আপনাদের দিতে হবে। এবং গত ৪৫ বছর ধরে কারা এটা আটকে রেখেছে, বলতে পারবেন এক দিনের জন্য বামফ্রণ্ট একবার কেন্দ্রীয় সরকারে বসেছে? কাজেই আমি আবারও দাবী রাখছি বিভিন্ন ও. বি, সি, ভুক্ত সম্প্রদায় আছেন এবং তার রিপোর্ট সরকারের কাছে পেশ করা হয়েছে। রাজ্যের বিভিন্ন অংশের যারা ও, বি, সি, ভুক্ত পশ্চাৎপদ জনগোষ্ঠী আছেন, তার সঠিক তথ্য উৎঘাটিত হয়েছে কিনা? কোন কোন পশ্চাৎপদ জনগোষ্ঠীর মধ্যে বাদ পড়ছে তার জন্য রাজ্য সরকার অবিলম্বে উদ্যোগ নেওয়া উচিত। যদিও জনগোষ্ঠী বাদ পড়ে থাকেন, তাদেরও তার মধ্যে অন্তর্ভুক্ত করা উচিত। এই ব্যাপারে কোন রাজনৈতিক দলের গত উদ্দেশ্য থাকলে বিরো-

ধীতা করার কোন কারণ নেই। কাজেই আমি এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি এবং অবিলম্বে সংবিধান সংশোধন করে ত্রিপুরায় এটা কার্য্যকরী করার জন্য. মণ্ডল কমিশনের রিপোর্ট কার্য্যকরী করার জন্য রাজ্য সরকারকে অনুরোধ করছি। এবং আমি এটাও অনুরোধ রাখছি সর্বসমতি এই হাউস থেকে যেন এই প্রস্তাব আমরা গ্রহণ করে, কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে পারি। যাতে সংবিধান সংশোধন করে ত্রিপুরা রাজ্য তথা সমস্ত এই পশ্চাৎপদ জনগোষ্ঠীর স্বার্থে এই কাজটা অবিলম্বে শুরু করতে পারেন তার জন্য আমি এই প্রস্তাব রাখছি। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকারঃ— মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীপ্রকাশচন্দ্র দাস।

শ্রীপ্রকাশচন্দ্র দাস (রাষ্ট্রমন্ত্রী):— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী ধীরেন্দ্র দেবনাথ এবং মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার যৌথভাবে প্রস্তাব এনেছেন যে. " সমাজের পিছিয়ে পড়া ও, বি সি জনসংখ্যার আইন সঙ্গত দাবীদাওয়া সম্পর্কে।" এই সম্পর্কে সরকার সক্রিয় এবং সহানুভূতিশীল তাই কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, জোট সরকার ক্ষমতায় আসার পর একটা উচ্চপর্য্যায়ের কমিটি গঠণ করেছিল।

এজন্য একটা উচ্চ পর্য্যায়ের কমিটি গঠণ করা হয়েছে, সেই কমিটি বিভিন্ন দিক খতিয়ে দেখে বিভিন্ন সুপারিশগুলি রিপোর্ট আকারে গত ২৫-৩-৯১ ইং তারিখে রাজ্য সরকারের কাছে জমা দিয়েছেন। এটা এখনও রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে আইনের বিভিন্ন দিক খতিয়ে দেখা হচ্ছে এবং যাতে তাড়াতাড়ি এটাকে কার্যকর করা যায়, তার কাজও চলছে। অর্থাৎ এটাকে যাতে বাস্তব রূপ দেওয়া যায়, তার জন্য রাজ্য সরকার কাজ করে চলেছেন। তবু এই বিষয়টা নিয়ে মাননীয় সদস্যরা যে আলোচনা করতে চেয়েছেন, তার জন্য আমি তাদের আন্তরিক ধন্যবাদ জানাই। তবে, আমার একটা সন্দেহ হচ্ছে যে, মতিবাবুরা যখন সরকারে ছিলেন, তখন তো এটাকে কার্যকরী করার জন্য কোন পদক্ষেপই নেননি বরং বলা যায়, তারা কার্য্যতঃ এটার বিরোধিতা করেই আসছিলেন। আজকে কেন নতুন করে এই বিষয়টা নিয়ে আলোচনা করতে চেয়েছেন তার জন্যই আমার সন্দেহটা। স্যার, রামায়ণের কাহিনীতো আমরা সবাই জানি, তার মধ্যে সীতাকে হরণ করার জন্য সুন্দর হরিণ সেজে পাহারারত লক্ষণকে গণ্ডির বাইরে নিয়ে যাওয়া থেকে শুরু করে হনুমানের লেজের আগুনে স্বর্ণ লঙ্কা পুড়ে যাওয়ার কথাও আছে।

শুধু তাই নয়, তিনি আমাদের স্মরণ করিয়ে দিতে ভুলেন নি যে ইতিহাসেরও পুনরাবৃত্তি ঘটে, আর এই কারণেই নাকি তাদের ও, বি, সি, সম্প্রদায়ের লোকদের জন্য এত আর্তি। সুবোধবাবু তাঁর বক্তৃতায় বলেছেন যে কারা কারা ও, বি, সি, সম্প্রদায়েভূনক্ত, তা এখনও চিহ্নিত করা হয় নি। এটা ঠিক যে রিপোর্ট গ্রহণ চূড়ান্ত সাপেক্ষে আমরা এখনও সম্প্রদায়কে চিহ্নিত করি নি। বলা হয়েছে যে, ২৭ টি সম্প্রদায়ের মধ্যে ২৬ টিকে আমরা নীতিগত ভাবে মেনে নিয়েছি, এই কথাও ঠিক নয়, তবু এসব কথা বলে তারা মানুষকে বিভ্রান্ত করতে চাইছেন। কাজেই, এটা সি, পি, এম তথা বামফ্রন্টের একটা অপকৌশন বলে আমি মনে করি। আসল কথা হল, আমাদের রাজ্য সরকার ও, বি, সি. সম্প্রদায়ের উন্নয়নের জন্য কাজ করতে চায় এবং কমিটি যে রিপোর্ট টাকে বাস্তবায়িত করতে চায়। কাজেই, কোন রকম রাজনৈতিক অপকৌশন না নিয়ে এই সম্প্রদায়গুলির যাতে সত্যিকারের উন্নতি হয়, সেজন্য তাদেরও আমাদের সংঙ্গে সহযোগিতা করার প্রয়োজন আছে এবং আশা করব যে, তারা সহযোগিতার মনোভাব নিয়ে এগিয়ে আসবেন। এই কথাগুলি বলে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃডেপুটি স্পীকার :—** এখন, মাননীয় সদস্য শ্রীগৌরীশঙ্কর রিয়াং মহোদয় কর্তৃক আনীত সংক্ষিপ্ত বিষয়ের উপর আলোচনা শুরু হবে। তাঁর আলোচ্য বিষয়বস্তুটি হল "এ. ডি, সি, এলাকায় অবিলম্বে ইনার লাইন পারমিট চালু করার প্রয়োজনীয়তা সম্পর্কে।" এখন, আমি মাননীয় সদস্য শ্রীগৌরীশঙ্কর রিয়াং মহোদয়কে তাঁর সংক্ষিপ্ত আলোচনা শুরু করার জন্য অনুরোধ করছি।

**শ্রীগৌরীশঙ্কর রিয়াং :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার সংক্ষিপ্ত আলোচনার বিষয়বস্তু হল "এ, ডি, সি, এলাকায় অবিলম্বে ইনার লাইন পারমিট চালু করার প্রয়োজনীয়তা সম্পর্কে।" স্যার, ইতিহাসের বিবর্তনকে আমরা কেউ অস্বীকার করতে পারি না। এই ত্রিপুরা রাজ্যের ইতিহাস যদি আমরা পর্য্যালোচনা করি, তাহলে আমাদের সবার স্বীকার করতে হবে যে, এই পার্বত্য ত্রিপুরায় হাজার হাজার বছর ধরে উপজাতিরা বসবাস করে আসছে এবং ইতিহাসের বিবর্তনের সুযোগে এই ত্রিপুরায় আজকে যে জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে তাতে উপজাতির স্বার্থরক্ষা, তাদের প্রকৃত সুযোগ সুবিধা ইত্যাদি দেওয়ার গ্যারান্টি, নিয়ে এখানে বিভিন্ন সময়ে বিভিন্ন উপজাতি আন্দোলন হয়েছিল সেই আন্দোলন ছিল এই রাজ্যে উপজাতিদের টিকে থাকার বা বেঁচে থাকার লড়াই।

সেই পরিপ্রেক্ষিতে ত্রিপুরার উপজাতি যুব সমিতি এবং কংগ্রেস (আই) দল আন্দোলন করে এই গ্যারন্টি সুরক্ষিত করেছেন। প্রয়াত ভারত মাতা ইন্দিরা গান্ধীর গ্যারন্টির সুযোগ সৃষ্টি করে দিয়ে গেছেন। এবং ১৯৮৪ ইং সালে তত্কালীন বামফ্রন্ট সরকার এই জেলা পরিষদের অভ্যন্তরে

ক্ষমতাসীন হন। দীর্ঘ ৭ বছর জেলাপরিষদের প্রশাসনকে একটা সুচতুর কৌশলে তারা যে নীতি প্রকৃত উদ্দেশ্য সেটাকে আড়ালে রেখে অনেক কিছু করেছে। যার ফলে আমরা দেখতে পাই জেলাপরিষদের অভ্যন্তরে বাংলা দেশ থেকে এমন কি ত্রিপুরা রাজ্য থেকে অনুপ্রবেশ হচ্ছে। সীমান্তবর্তী অনচল যেখান দিয়ে যে পথ দিয়ে আগে টি. এন, ভি. যাতায়াত করতো এখন সেই রাস্তা দিয়ে অনুপ্রবেশ ঘটছে। যার ফলে উপজাতিদের সংখ্যা গরিষ্ঠতার দিকে লক্ষ্য রেখে যে জেলাপরিষদ গঠণ হয়েছিল আজকে আমরা যদি সেটা কে রক্ষা না করতে পারি তাহলে ইতিহাস আমাদেরকে ব্যাংঙ্গ করবে। আমাদের সরকার এই পবিত্র বিধানসভায় এই জেলা পরিষদে ইনার লাইন পারমিট চালু করার জন্য এবং তার যুক্তিকতা খতিয়ে দেখার জন্য একটা রিজিউলিশন পাশ করিয়ে নিয়েছিলেন। সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন। বামফ্রন্ট সরকার বিগত ১০ বছরে এই জেলা পরিষদের উদ্দেশ্যকে আড়াল করে কি করেছিল সেটার একটা চিত্র বর্তমান কৃষিমন্ত্রী. ট্রাইবেল ওয়েলফেয়ারমন্ত্রী এবং বিদ্যুতমন্ত্রী তখন বিধানসভায় তুলে ধরেছিলেন। তখন উনারা বিরোধী বেনচে ছিলেন। তখন তাদেরকে কি বলে আখ্যায়িত করা হয়েছিল? সাম্প্রদায়িক। একটু আগে সুবোধবাবু বলেছেন। আগেসংখ্যালঘুদের, সমাজের দুর্বল শ্রেণী লোকেদের স্বার্থ রক্ষার জন্য কোন কথা বললেই সাম্প্রদায়িক আখ্যা দেওয়া হয়। সত্যি কথা কি, আমরা তৎকালীন বন্ধুরা এটাকে সাম্প্রদায়িক চক্রান্ত. কিংবা মিশনারীদের চক্রান্ত বলে আমল দেননি। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি, ক্ষমতা হারিয়ে তাঁরা ইনার লাইন পারমিট এনে সুড়সুড়ি দিতে সাহসী হন। বাস্তব কি? এ আর কিছু নব. যেহেতু বিষয়টি খুবই সেনসেটিভ তাই সাম্প্রদায়িকতার গন্ধ মিশিয়ে উভয় সম্প্রদায়ের মধ্যে সুড়সুড়ি দিয়ে রাজনৈতিক ফায়দা তুলে নেবার সুযোগ থেকে যায়। খোলা মনে আমার সরকারের সঙ্গে সহযোগিতা করুন। এই ইনার লাইন পারমিট চালুর সুযোগ. তার বাস্তবতা সম্পর্কে আমার সরকারকে সাহায্য করুন, সহযোগিতা করুন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই ইনার লাইন পারমিট নাগাল্যাণ্ডে চালু আছে। আমাদের বিরোধী বন্ধুরা নিশ্চয়ই স্বীকার করবেন. কেন চালু আছে? আর আমাদের ত্রিপুরার জেলা পরিষদের অভ্যন্তরে উপজাতি ভাই-বোনেরা কেন ইনার লাইন পারমিট চালুর ব্যাপারে এত সোচ্চার? স্যার, এ সম্পর্কে বলতে গেলে বলতে হয়, আমার

বন্ধুরাও স্বীকার করবেন, যখন একটা গাড়ীতে অনেক মাল বহন করা হয়, এবং সেখানে যদি কাচের কিছু থাকে, তাহলে প্যাকেটের গায়েলেখা থাকে, "গ্লাস হ্যাণ্ডেল উইথ কেয়ার। কিন্তু সেখানে যদি লোহা-লকর থাকে, তাহলে হ্যাণ্ডেল উইথ কেয়ার' লেখা থাকে না। আমি সেইটাই উনাদের বুঝাতে চাইছি, উইথ কেয়ার হ্যাণ্ডেল করতে হচ্ছে এই জন্যে, সভ্যতার এই বিবর্তনের যুগেও কোথায় সভ্যতা গিয়ে পেঁাছেছে তা আমরা দেখতে পাই। উপজাতি অংশের মানুষরা এমন একটা জায়গায় দাঁড়িয়ে আছে, এগিয়ে যাবার ইচ্ছা থাকলেও পারছে না। সহানুভূতির সুযোগ দিন, তাদেরকে কেয়ারফুল্লি হ্যাণ্ডেল করলে উন্নত জাতি গোষ্ঠীর সঙ্গে তাল মিলিয়ে তারাও একদিন এগিয়ে আসতে পারবে। আর সে জন্যেই আজকে এই ইনার লাইন পারমিটের দাবী। একটি ছাগলের তিনটি বাচ্চা হলে, প্রকৃতির নিয়মে ছাগলের থাকে দু'টি স্তন। তিনটি সন্তান প্রসব হলে একটি সন্তানকে ছাগলের মালিক কেয়ার নিয়ে পালন করবে। শক্ত সমর্থ বাচ্চাকে ধরে নিয়ে তাকে মাতৃ দুগ্ধ পান করাবে। কিন্তু যখন বাচ্চাটি সমর্থ হয়ে, যখন নিজে থেকে ঘাষ খেতে পারবে, যখন মাতৃ দুগ্ধের আর প্রয়োজন হবে না, তখন তার মালিককে সেই বাচ্চার কেয়ার নিতে হবে। হয়তো বিরোধী বন্ধুরা বলবেন যে উপজাতিদের স্বার্থ রক্ষার জন্য বহুবিধ স্কীম, বহুবিধ পরিকল্পনা, বহুবিধ সুযোগ আছে। তোমার সরকার কেন উপজাতিদের এগিয়ে নিয়ে যেতে পারছে না? শুধু স্কীম, পরিকল্পনা, এবং সুযোগ দিয়েই একটা জাতিগোষ্ঠিকে এগিয়ে নিয়ে যাওয়া যায় না। একটা শিশুকে যদি একদিনে ১০ কে. জি মাংস খাইয়ে দেওয়া যায় তাহলে সে এক দিনেই বেড়ে উঠবে না, বরং সে মারা যাবে। তেমনি ভাবে উপজাতিদের সমস্ত স্কীমগুলি একদিনেই থ্রো করে তাদেরকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না। সেটা সম্ভব নয়। তার জন্য সময়ের দরকার। ধীরে ধীরে সুযোগ ও সহানুভূতি উপজাতি সম্প্রদায়দের নিশ্চয়ই এগিয়ে নিয়ে যাবে। সহায্য এবং সহানুভূতি পেলে একটা সম্প্রদায় যে এগিয়ে আসতে পারে ইতিহাস সেটা প্রমাণ করে। আজকে সারা ত্রিপুরা রাজ্যের রিয়াং, জমাতিয়া, ত্রিপুরা, দেববর্মা বিভিন্ন উপজাতি সম্প্রদায়ের লোক শিক্ষাদীক্ষায় এগিয়ে আসছেন এবং এগিয়ে আসার জন্য বিভিন্ন সুযোগ সুবিধা গ্রহণ করছেন। কিন্তু তাদেরকে আরও এগিয়ে আসার জন্য আরও একটা সুযোগ দেওয়া দরকার। আজকে সমস্ত ক্ষেত্রেই কমপিটিশন চলছে। সেই সমস্ত কমপিটিশানে তারা টিকে উঠতে পারছে না। সেই জন্যই এই রক্ষা কবজ।

আজকে এই জিনিষটাকে যদি অন্তর দিয়ে মূল্যায়ন করা হয়, সেটাকে যাচাই করা হয় তাহলে সেখানে রাজনীতির কোন প্রশ্ন আসবে না। আমি আশা করি বিরোধী বন্ধুরাএটা স্বীকার করবেন। সেখানে রাজনীতির কোন প্রশ্ন থাকতে পারে না। কিন্তু দুঃখের বিষয় বিগত ১০ বছর যেখানে কোন সুনিশ্চিত ইস্যু পাওয়া গেছে, দুর্বল জিনিষ পাওয়া গেছে সেগুলি নিয়েই উনারা রাজনীতি করেছেন এবং এই রাজ্যের মানুষ কি উপজাতি, কি জাতি মানুষকে বুঝাতে চেষ্টা করেছেন। যেকোন ব্যাপারেই উনারা রাজনীতি করেন। আমি বিরোধী দলের উপনেতা দশরথ বাবুকে প্রশ্ন করব ত্রিপুরা রাজ্যে কমিউনিষ্ট আন্দোলনের উনি স্রষ্টা। নৃপেনবাবুকে উনি আশ্রয় দিয়েছিলেন বলেই উনি কমিউনিষ্ট নেতা হয়েছেন। এই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি যখন ক্ষমতায় গেল কেন দশরথবাবু মুখ্যমন্ত্রী হতে পারলেন না ? কেন উনি স্রষ্টার দায়িত্ব পালন করতে পারলেন না ? কাজেই বাস্তব জিনিষটা উপলব্দি করুন। সেই জন্য সংখ্যা লঘুদের জন্য রক্ষা কবজের প্রশ্ন আসছে বারবার। ডঃ আম্বেদকর যিনি ভারতবর্ষের সংবিধান রচনা করেছিলেন, উনি যেহেতু নীচু জাত থেকে এসেছিলেন তিনিও এই সকল ব্যাপারগুলির জন্য অনুরোধ করেছিলেন।

আজকে ব্রাহ্মণ, ক্ষত্রিয় এবং বৈশ্যের কথা নয়। ক্ষমতাবাদীদের ক্ষমতা, আমি বলব বিগত দিনে রাজনীতিবাদ নৃপেনবাবুর দলের লোক তাদের ক্ষমতা বেশী ছিল তাই দশরথবাবুকে বঞ্চিত করেছেন। তখন দশরথবাবু তিনদিন দরজা বন্ধ করে বসে ছিলেন রেগে উনাকে মুখ্যমন্ত্রী দেওয়া হয় নি বলে। যেটা উনার ন্যায্য পাওনা এটা কি উনি অস্বীকার করতে পারবেন ? আমি আমার প্রস্তাবের স্বপক্ষে আবেদন রাখছি এই প্রস্তাবটা এখানে আলোচনার জন্য তুলেছি। এই প্রস্তাবকে যেন আমরা বিধান-সভার বাইরে মাঠে ময়দানে গিয়ে একটা রাজনৈতিক মিশ্রণের মধ্যে ফেলে এটাকে গুলিয়ে না নেই। খোলা মাঠে জনতার কাছে ময়দানে আমরা ব্যাখ্যা করতে চেষ্টা করব।

মিঃ ডেপুটি স্পীকারঃ — মাননীয় সদস্য শ্রীদশরথ দেব।

শ্রীদশরথ দেব ( রামচন্দ্রঘাট ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথমেই পার্লামেন্টারী প্র্যাকটিস,

অনুযায়ী হাউসে একটা ভুল ধারনাকে শুধরাতে চাই—এটা হলো ইনার লাইন পারমিট নিয়ে যে সর্ট ডিসকাশন হাউসে আনা হয়েছে এটাকে প্রস্তাব বলা বলা হচ্ছে। এটা প্রস্তাব নয় কারণ এই সর্ট ডিসকাশনটা ভোটাভোট হবে না, পাশও করা হবে, শুধু আলোচনা করা হবে। প্রথমেই মাননীয় সদস্য শ্রীগৌরীশঙ্কর রিয়াং এই প্রস্তাবটাকে আলোচনার জন্য এনে হাউসকে আলোচনার সুযোগ দিয়েছেন তার জন্য তঁাকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয়তঃ ইনার লাইন পারমিট সম্পর্কে তিনি যে বক্তব্য এখানে এনেছেন এটা বিরোধী দলের পক্ষ থেকে হয়তো বিরোধিতা আপনি আশংকা করেছিলেন বলেই এত কথা বলেছেন। বিরোধী দল দীর্ঘদিন ধরে ইনার লাইন পারমিটের জন্য আবেদন করছেন এবং সরকারের কাছে এর জন্য আমরা আবেদন রেখেছি। আমরা সুনির্দিষ্ট পদক্ষেপ নিয়েছি। গত বিধানসভায় এই হাউস থেকে আমরা আবেদন করেছিলাম এটা কার্যকরি করার জন্য ?. মাননীয় সদস্য শ্রীগৌরীশঙ্কর রিয়াং এর এ্যামেন্তের ফলে চাপ সৃষ্টি হওয়ার ফলে আর বেশী দুর অগ্রসর হতে পারেনি।

আমি আর একটা জিনিস বলতে চাই, সেটা হল ইনার লাইন পারমিটের ব্যাপারটা আসলে কেন ? আগে কেন হলনা ? ১০ বছরে কেন হলনা আমি সেই আলোচনায় যাবনা এই আলোচনা বহুবার হাউসে হয়েছে কি কারণে হয়নি তার জবাব আমরা বহুবার দিয়েছি। তাছাড়া বিভিন্নভাবে আমরা লিখিত আকারে বই ছাপিয়ে সারা ত্রিপুরা রাজ্যের মানুষকে জানিয়েছি, কি কারণে বামফ্রন্টের আমলে ইনার লাইন পারমিট করা সম্ভব হয়নি। সাড়ে তিন বছর হয়ে গেল এই জোট সরকার, যদি তাদের আন্তরিকতা থাকত তাহলে এই সাড়ে তিন বছরে হয়ে যেত। কিন্তু হয়নি এটা হচ্ছে বাস্তব। কেন হয়নি আমি এই প্রশ্ন তুলছিনা, আমি এই প্রশ্ন তুলব যে, আজকে থেকে আমরা এই পদক্ষেপ নেওয়া হবে কি না এই ব্যাপারে সরকারী পদক্ষেপ এখনই আমরা এই ব্যাপারে একমত হতে পারি কিনা এটাই হল বড় প্রশ্ন। এই সাড়ে তিন বছরে কেন হয়নি আমি সেদিকে যাবনা। জনগণ জানে কেন হয়নি। জনসাধারণ এখন এত বোকা না। প্রশ্ন হচ্ছে বিভিন্ন জাতিগোষ্ঠী বিশেষ করে উপজাতিরা কালক্রমে সংখ্যালঘুতে পরিণত হচ্ছে। উপজাতিরা এই ত্রিপুরা রাজ্যের অরিজিনেল ছিল তাদের

স্বতন্ত্র অস্তিত্ব থাকবে কিনা। প্রথমে ১৯৬০ ইংরাজীতে পার্লামেন্টে আইন পাশ হয়েছিল ত্রিপুরা ল্যাণ্ড রেভেনিউ ল্যাণ্ড রিফরম অ্যাক্ট সেখানে চাওয়া হয়েছিল যে, উপজাতিদের জমি যাতে অ-উপজাতিদের হাতে বেআইনীভাবে হস্তান্তরিত না হয়, বেআইনীভাবে জলের দামে যাতে বিক্রী না হয়। সেটাকে বাধা দেওয়া। ১৮৭ নং ধারা ল্যাণ্ড রিফরম অ্যাক্টে সেই আইন কার্যকরী হলনা, তখনকার গভর্ণমেণ্ট কার্যকরী করলেন না। সুতরাং ট্রাইবেলদের জমি হস্তান্তরিত হতেই লাগল। এটা বন্ধ হয়নি। তারপর আমেণ্ডমেণ্ট আনা হল ১৯৭৪ সনে সুখময় বাবুর আমলে। সেখানে সো-মুটো পাওয়ার দেওয়া হল। সেখানে ট্রাইবেলদের পরে জমি হস্তান্তর হলে নিজেরাই বিক্রী করে দিয়েছে। সুতরাং, নিজেরা দরখাস্ত করতে আদালতে যাবেনা, আদালতে যাওয়ার ক্ষমতাও নেই। কাজেই আদালত নিজেই স্বতঃপ্রনোদিত হয়ে উদ্যোগ নিয়ে আইন করে জমি ফেরত দেওয়া যায় কিনা। সেই রাইট দেওয়া হল। তারপরও হলনা। তারপর আমরা বামফ্রণ্ট সরকার যখন ক্ষমতায় আসলাম, আমরা এসে চিন্তা করলাম ট্রাইবেলদের রক্ষার জন্য একটা ল্যাণ্ড একটা প্রটেকশান দরকার যাতে করে তার নিজের সম্পত্তি, নিজের সংখ্যাগরিষ্ঠতা আর হারাতে না হয়, তার জন্য আমরা একটা ল্যাণ্ড ঠিক করলাম। আমরা তার নাম দিয়েছি এ, ডি, সি এরিয়া। বামফ্রণ্ট সরকারের ক্ষমতা ছিলনা ৬ষ্ঠ তপশীল চালু করার, আমরা ৭ম তপশীল চালু করলাম। পরবর্ত্তী সময়ে অনেক আন্দোলনের পর, সরকারী প্রচেষ্টায়, জনগণের প্রচেষ্টায় শেষ পর্যন্ত ইন্দিরাগান্ধী ৬ষ্ঠ তপশীল দিতে রাজী হলেন। উনার নিহত হওয়ার কিছুদিন আগে এই বিলটা পার্লামেণ্টে পাশ হয়ে গেল। এইটা সুধীরবাবুর ক্রেডিট না। সুধীরবাবু যদি বলেন উনার ক্রেডিটে এই ৬ষ্ঠ তপশীল এসেছে, সেটা ত্রিপুরার মানুষ বিশ্বাস করবেনা।

এ.ডি,সি, গঠণ করার পর আমরা যখন দেখলাম যে, ভেবেছিলাম এ,ডি,সি, করেছি এ.ডি.সি. এলাকাতে জমি কারা এলটমেণ্ট পাবে বা পাবে না এইটা মোটামোটি ফিকষ্ট করে একটা এডমিনিষ্ট্রেটিভ সিদ্ধান্ত হয়েছে, প্রশাসনিক সব কাজেই স্বভাবতই যারা পরে যাবে তারা জমি পাবে না ধারণা ছিল। তখনকার সময় ইনারলাইন পারমিট চালু করার কথাটা উঠেনি তা না, টি, ইউ. জে, এস, উঠিয়েছে, আমরা নিজেরাই তখন এই জিনিসটাকে গ্রহণ করতে পারিনি। আমরা ভেবেছিলাম এ,ডি,সি, হওয়ার পর এই জিনিষটাকে চেক দেওয়া যাবে। কিন্তু এ,ডি,সি,

যখন আমাদের বামফ্রণ্ট সরকার থেকে চলে গেল সুধীরবাবুরা আসলেন, যেভাবে এখানে নন-ট্রাইবেল বাংলাদেশ থেকে দলেদলে আসছেন, জমি দখল করছেন, তারা জমির বন্দোবস্ত পাচ্ছেন কি না সেটা আমাদের জানার সুবিধা নেই, আমরা জানতে চাইনা, আমরা জানি জমি দখল করছে, বাড়ী করছে, সব কিছুই করছে এখন এটাকে চেক দেওয়ার কোন সুবিধা নেই। তখন এই টি, ইউ, জে, এস, ও টি, এস, এফ, শব্দটা তুলেছিলেন সে জিনিষটাকে আমরা রিভাইভ করে বললাম যে না, ইট ইজ এ রাইট টাইম, কিন্তু এই দাবীটা নিয়ে শুধু ট্রাইবেলরা দাবী করলেই এইটা পূরণ হবে না, তার জন্য সংখ্যা গরিষ্ঠ বাঙ্গালী যারা গণতান্ত্রিক তাদের সমর্থন লাগবে। ওদের সমর্থন ছাড়া এই দাবী ততটা পাত্তা পাবে না। শুধু ট্রাইবেলরা ইউনাইটেড হলেই প্রটেকটেড হবে না। এই জন্য বলছি যে, সংখ্যাগরিষ্ঠ বাঙ্গালী জনগণের গণতান্ত্রিক প্রটেকশন ছাড়া ট্রাইবেলদের কোন ইণ্টারেষ্ট একা ট্রাইবেলরা রক্ষা করতে পারবে না। এই জন্য আমরা বামফ্রণ্ট থেকে ইনেসিয়েটিভ নিয়ে সারা ত্রিপুরারাজ্যে আন্দোলন করেছি এবং এই হাউসে আমরা ইনার লাইন পারমিট চালুর দাবীতে গণস্বাক্ষর সংগ্রহ করেছি গত কয়েক দিন ধরে এই হাউসে আমরা তা উপস্থিত করব, দেখবেন সেখানে ট্রাইবেলদের চেয়ে নন-ট্রাইবেলদের স্বাক্ষর বেশী তাহলে তার সমর্থন করছে এই জিনিষটাকে। কারণ সংখ্যাগরিষ্ঠের সমর্থন ছাড়া সংখ্যা লঘুদের কোন রাইট কখনও কার্যকরী করা সম্ভব হয় না এই জিনিষটাই আমরা এখানে এনেছি। আমরা দেখছি এ, ডি, সিতে ইতিমধ্যে এত পরিমাণ নন-ট্রাইবেল ঢুকেছে যে, তাতে কারা বাংলাদেশী আর কারা ত্রিপুরাবাসী এটা বুঝা যায় না, এটা কারও পক্ষে বলা সম্ভব না। এটার সঠিক হিসাব একমাত্র বের করতে পারে সরকার। সরকার যদি তার পজেটিভ স্টেপ নিয়ে এটাকে আইডেনটিফাই করার চেষ্টা করে তাহলে পরে এইটা সম্ভব এবং এর জন্যই আমরা বলেছি যে, আর অনুপ্রবেশ করা যাবে না এ ডি.সি.তে অনুপ্রবেশ বন্ধ করতে হবে এবং বন্ধ করতে হলে ইনার লাইন পারমিট চালু করতে হবে মানে এ.ডি.সিতে প্রবেশ করতে হলে তাকে প্রবেশ পত্র দেখাতে হবে, পারমিট দেখাতে হবে, পারমিট ছাড়া যাতে কেউ ঢুকতে না পারে। আর এটা করতে হলে এই সমস্ত বর্ডারগুলিতে আপনাদের চেকপোষ্ট বসাতে হবে এবং এই চেকপোষ্ট একমাত্র সরকারই করতে পারেন এবং এই চেকপোষ্টে

যাকে তাকে দিলে হবে না. এতে আরক্ষা দপ্তরের লোকদের ঘিরে পাহারা দিতে হবে। তার জন্য আমরা বলছি এ,ডি,সি, সীমান্ত পাহাব দেওয়ার জন্য এ,ডি,সির নিজস্ব কণ্ট্রোলের মধ্যে একটা ফোর্স তৈরী করতে হবে। এই এরিয়াটাকে রক্ষা করার জন্য. চেক-আপ করার জন্য তাকে এই ফোর্সটা করতে হবে এবং তার জন্য তাদের লিগ্যাল অধিকারটা দিতে হবে, এডমিনিষ্ট্রেটিভ অর্ডার দিয়েই হোক আর আইন করেই হোক, এটা একমাত্র সরকারই করতে পারেন। তারপর তারাতো প্রবেশ পত্র নিয়ে ঢুকবে, তারপর ঢুকে সে এই এ. ডি, সির মধ্যেই থাকবে কি না এটা কে দেখবে, এটা দেখার জন্যও একটা ফোর্স চাই, সেই ফোর্সটা হবে এডমিনিষ্ট্রেটিভ লিগ্যালি একসেপটেড বাই দ্য গভর্ণমেন্ট অ্যাণ্ড বাই দ্য এ,ডি,সি, এই ব্যবস্থা করতে হবে।

ভিতরে যারা পার্লামেণ্ট সেটেলার নন-ট্রাইবেল রয়েছেন তারা সেখানে বংশানুক্রমে থাকতে পারবে। এ.ডি.সি. এলাকায় ট্রাইবেলদের মত তারা সমস্ত প্রকার সুবিধা যেমন ব্যবসা-বাণিজ্য, বা চাকুরীর সুবিধা সমস্ত কিছুই তারা ট্রাইবেলদের মত পাবেন। কিন্তু তাদের নিরাপত্তা কোথায়? আজকে যদি পুলিশ গিয়ে তাদের বলে যে, তোমরা বেরিয়ে যাও তাহলে তাদের কি অবস্থা হবে? কাজেই যদি তাদের আইডেণ্টি কার্ড থাকে তাহলে তাদের আর এই অবস্থার সম্মুখীন হতে হবে না। কাজেই তাদের আইডেণ্টিটি কার্ড দিতে হবে যে তারা এ ডি,সি, এলাকার পার্লামেণ্ট স্টেলার নন-ট্রাইবেল বাট পার্লামেণ্ট স্টেলার। তাদের আইডেণ্টিটি কার্ড যদি থাকে তাহলে সেটা ইনার লাইন পারমিটের কাজ করবে এবং তারা নিরাপদে বিনাবাধায় সেখানে থাকতে পারবে। কাজেই এই সম্পর্কে সিদ্ধান্ত নিতে হবে। এটা না নিলে ননট্রাইবেলরা সেখানে থাকতে পারবে না।

মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং বলেছেন যে, এটা স্পর্শকাতর। কিন্তু এটা কেবলমাত্র নন্-ট্রাইবেলদের কাছে স্পর্শকাতর। ট্রাইবেল যারা রয়েছে তাদের কাছে সেটা বাচা-মরার প্রশ্ন। কাজেই কোনটার সঙ্গে কম্প্রোমাইজ করবেন। এক জনের বাচামরার সঙ্গে অন্য কোনটারই কম্প্রোমাইজ করা যায় না। যেদিন আমরা এ, ডি. সি, এলাকার জন্য দাবী

করেছি সেইদিনই আমরা স্বীকার করে নিয়েছি যে, এটা শুধুমাত্র ট্রাইবেলদের জন্য ট্রাইবেল-দের সেপারেট্ এন্টিটি রক্ষা করার জন্যই এটা করা হয়েছে। কাজেই এই এ. ডি. সি, সবার জন্য নয়। সবার জন্য এই এ. ডি. সি. খোলা রাখা হবে না। এখন কেউ যদি বলেন যে, এ.ডি.সি, এলাকায় তো বহু জমি এমনিতে পড়ে আছে সেই জমিগুলি আমরা কেন পাব না? এই দাবী কখনো মানা হতে পারে না। আর যদি কেউ মানতে চায় তাহলে তিনি ট্রাইবেল-দের ধ্বংস করতে জন্য তৈরী হবেন। ট্রাইবেলদের এই ভাবে ধ্বংস করা যাবে না। কাজেই এই সব বিষয়ে পজিটিভলি ষ্টেপ্ নেওয়া দরকার।

আর বাকিগুলি আমি শুনেছি সকালে সুধীরবাবু বলেছেন যে বাংলাদেশ থেকে যে ভাবে অনুপ্রবেশ ঘটছে সেটা বন্ধ করা দরকার। এবং এই ব্যাপারে তিনি সকলের সহযোগিতা চেয়েছেন। কিন্তু এইটা গভার্ণমেন্টের কাজ-গভর্ণমেন্টই সেটা করবেন। আর যদি বেসরকারীভাবে আমাদের কিছু করার থাকে তাহলে বামফ্রন্ট কোন অবস্থাতেই তাতে কৃপণতা করবে না। তবে আমাদের ভূমিকা কম থাকবে, কারণ আমরা তো আর পাওয়ারে নেই।

নীতিগত ভাবেই ত্রিপুরা বাংলাদেশ সীমান্ত একেবারে সীল্ড্ করে দেওয়া যাবে না। কিন্তু সীমান্তে বি, এস, এফ,-এর চেক্পোষ্টগুলিতে আরো ঘন করা দরকার। তাছাড়া মোবাইল টাস্ক ফোর্স যেটা রয়েছে সেটা তো অনুপ্রবেশ বন্ধ করার জন্য করা হয় নাই। অনুপ্রবেশ বন্ধ করার জন্য তো সীমান্ত রক্ষীবাহিনী রয়েছে। এই মোবাইল টাস্ক ফোর্স গঠণ করা হয়েছে এই ত্রিপুরা রাজ্যের মধ্যে যারা অনুপ্রবেশ করে বিভিন্ন স্থানে লুকিয়ে রয়েছে তাদেরকে চিহ্নিত করে সরকারের কাছে রিপোর্ট করা কাজেই এই মোবাইল টাস্ক ফোর্সকে আরো শক্তিশালী করা দরকার যাতে এই ফোর্স বে-আইনী অনুপ্রবেশকে চিহ্নিত করতে পারে।

কিন্তু এটা হচ্ছে আলাদা ইস্যু। ইনার লাইন পারমিট ইস্যু করার ব্যাপারটা হচ্ছে সম্পূর্ণ আলাদা এবং এটা অতি সত্বর করা দরকার। আমি মাননীয় সদস্য শ্রী গৌরীশংক বাবুকে ধন্যবাদ দিচ্ছি। কারণ, তিনি এই প্রস্তাবটা এনে আমাদের কিছু বলার সুযোগ করে দিয়েছেন। কিন্তু এটা আমাদের বুঝা দরকার যে, এখানে মন্ত্রীরা যে জবাব দেবেন ইট ইজ্ নট্ বাইণ্ডিং টুথা গভার্ণমেন্ট। কিন্তু আমাদের ষ্টেপ নিতে হবে। গভর্ণমেন্টের পক্ষে যারা রয়েছেন তারা এই ব্যাপারে কি ষ্টেপ নেন্-সেটাই আমাদের জানতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার রাষ্ট্রমন্ত্রী ঃ—** মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয়।

**শ্রী রবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) ঃ—**মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী গৌরী শংকর রিয়াং বিষয়টি আলোচনার জন্য তুলেছেন তার জন্য আমি ধন্যবাদ জানাই।

ইনার-লাইন পারমিট নিয়ে তখন থেকেই বিভিন্ন রাজনৈতিক দল ফায়দা লুটার চেষ্টা করে আসছেন, যখন এই দাবীটি উত্থাপন করা হয়েছিল। আজকে এখানে বিরোধী দলের উপনেতা মাননীয় দশরথ বাবু যে বক্তব্যটা করেছেন সেই বক্তব্য যদি তিনি অনেক আগে দিতেন তাহলে সাম্প্রদায়িক সুড়সুড়ি এড়ানো যেত। আমাদের যুব সমিতি থেকে যখন এই প্রসঙ্গে বামফ্রন্ট সরকারের সময়ে এই বিধানসভায় কিছু বলার চেষ্টা করেছিলাম তখন নৃপেন বাবু আমাকে বলেছিলেন আমি নাকি সাম্প্রদায়িক সুড়সুড়ি দিচ্ছি। যদি এ প্রসঙ্গে আমার কিছু বলতে হয় তাহলে যেন মাঠে গিয়ে বলি। তখন আমি নাকি শিশু। উনি চোখ রাঙ্গিয়ে আমাকে সেদিন এই ধরণের কথা বলেছিলেন। মাননীয় বিরোধী দল নেতা এখানে এখন উপস্থিত নেই। উনি যদি থাকতেন তাহলে জানতে পারতাম যে ইনার লাইন পারমিট সম্পর্কে এই বিধানসভায় উনার বক্তব্যটা কি? সেই ব্যাপারে উনার বক্তব্য শুনে পরিস্কার হওয়া যেত। এই আইন শুধুমাত্র যুবসমিতির জন্য নয়। ত্রিপুরা রাজ্যের ডিস্ট্রিক কাউন্সিলের মধ্যে যারা থাকবে তাদের মধ্যে এই আইনটা বলবৎ হবে।

আজ না হউক্ কাল আইনটা সম্পর্কে সিদ্ধান্ত নিলেই চালু হয়ে যাবে। আইনটা শুধু মাত্র চালু করলেই চলবে না। সেটাকে বাস্তবে রূপ দিতে হবে। ডিস্ট্রিক কাউন্সিল ডিমারগেশান হয়েছে ঠিকই। কিন্তু সেই জিনিষটা যদি করা হয়, সেটা যেমন আছে এখন নাগাল্যান্ডে-মিজোরামে। সেভাবে করতে গেলে এখানে সেটা বাস্তবে পরিণত হবে না।

কারণ, তার জন্য যদি সেইভাবে চালু হয়, তার এরিয়া ডিমারগেশন পরিবর্তনের প্রয়োজন আছে। ডিমারগেশন করা, এরিয়া সম্পর্কে আপনারা যদি ডিস্ট্রিক কাউন্সিলের ম্যাপ খুলে দেখেন, এরিয়া সম্পর্কে আপনারা এটার মধ্যে এখনও অনেকেই জানেন না যেমন, হাওয়াই বাড়ীর একটা উদাহরন আপনাদের দিতে চাই। স্যার, তেলিয়ামুড়ার হাওয়াই বাড়ী, ডিস্ট্রিক কাউন্সিলের বাইরে আমরা ম্যাপ-এর ভিতরে দেখি যে, গ্রামটা ভিতরে না আবার সেটা বামফ্রন্টের আমল থেকে সেটা এসেছে, এবং সেই সরকারের আমলে এটা পরিবর্তনের চেষ্টা করছে। আমাদের একটা কমিটি গঠন হয়েছে সেখানে পরিবর্তনের চেষ্টা করছে। ডিস্ট্রিক কাউন্সিলের বাইরের লোক যদি ডিস্ট্রিক কাউন্সিলের ভোটার, এটা কি জেতার জন্য করা হয়েছিল, নাকি সেটা সংখ্যাগরিষ্ঠ

দেখানো হয়েছিল ? আমি ঠিক বুঝে উঠতে পারছি না। হাওয়াই বাড়ী এই রকম তেলিয়ামুড়ার একটি ঘটনা আছে। স্যার, ডিস্ট্রিক কাউন্সিলের বাইরে এখনও আমাদের উপজাতি অধ্যুষিত কমপ্লেকসেস পড়ে আছে। তৎকালীন আমরা বলেছিলাম, একটা যুক্তি দেখানো হয়েছে বর্তমান বিরোধী দলের উপনেতা তৎকালীন উপ-মুখ্যমন্ত্রী উনি উত্তর দিয়েছিলেন আমার স্পষ্ট মনে আছে যে, উনি বলেছিলেন, "রেভিনিউ ভিলেজ অনুপাতে যদি পরিবর্তন করা না যায় তাহলে ডিস্ট্রিক কাউন্সিলের বাইরের এইগুলি ভিতরে ঢুকানো অসুবিধা," সেটা ঠিক। আমরা দেখেছি তার রেভিনিউ ভিলেজ চেইঞ্জ করতে হবে।

আমাদের মিটিং এ আমরা সেটা স্পষ্ট আলোচনা করেছি যে, রেভিনিউ ভিলেজ অর্থাৎ গাঁওসভা যে হিসাবে ডিস্ট্রিক কাউন্সিলের গাঁওসভাগুলি এখন করা হয়েছে বা এরিয়া ডিমারকেশন করা হয়েছে। এর পরিবর্তন অবশ্যই প্রয়োজন আছে। যেরকম মোহরছড়া মহরপাড়া যেরকম কৈলাশহরের সেই দারচৈ গ্রাম তারপরে মহারানী, কমলপুর, তারপরে পূর্ব বগাফা সেই শান্তির বাজারের বিলোনীয়া সাব-ডিভিশনের তারপরে সেই তেলিয়ামুড়ার সেই কামারপাড়া সেই সমস্ত অংশ।

আমরা ট্রাইবেল কমপ্লেকস এরিয়া থাকা সত্ত্বেও তার পেছনের দিকে ট্রাইবেল নন-ট্রাইবেল না থাকা সত্ত্বেও তাদেরকে আমরা ডিস্ট্রিক কাউন্সিলের ভিতরে ঢুকিয়ে দিতে পারছি না, আওতায় আনতে পারছি না। এই কারণে সেটা অফিসিয়্যাল টেকনিক্যাল ডিফেক্ট সেখানে রয়েছে, এটাকে আগে সংশোধন করতে হবে। এখানে এটা নিয়ে যেটা উপলব্ধি করেছেন মাননীয় বিরোধী দলের উপনেতা যে খুবই সেনসেটিভ। স্যার, আমারও ভয় হয় যে, বক্তৃতায় স্পষ্ট এবং জোর দিয়ে বলেছেন জানি না যে, বিরোধী দল থেকে এটাকে কোন পলিটিক্যাল ব্যবহার করা হবে কিনা ? কারন আমরা দেখেছি যখন ত্রিপুরা রাজ্যের ৬ষ্ঠ তপশীল চালুর জন্য তোড়জোর লেগেছিল। প্রথম নির্বাচনে যখন ৭ম তপশীলের জন্য প্রস্তুতি চলে এবং ১৩ই জুলাই ছিল তার তারিখ, নির্দিষ্ট তারিখ ঘোষনা করা হয়েছিল ১৩ই জুলাই নির্বাচন হবে। সেই দিন আমরা দেখেছি ৬ তারিখ থেকে দাঙ্গা লেগেছে। এর আগের পার্টিগুলি আরো দেখেছি যে সব-বিরোধী বক্তব্য এক, এক দলের মধ্যে এরকম বক্তব্য রাখছে। ৬ষ্ঠ তপশীল হলে দ্বিতীয় নাগরিকে পরিণত হয়ে যাবে। যারা ডিস্ট্রিক কাউন্সিলের ভিতরে বাঙ্গালী ভাইরা আছে, বন্ধুরা আছে তারা দ্বিতীয় নাগরিক হবে। আর যারা ট্রাইবেল হবে তারা প্রথম নাগরীক হবে। এইভাবে বিভিন্ন পত্র-পত্রিকায় এটা আমরা অস্বীকার করতে পারব না। ত্রিপুরাবাসী প্রত্যেকের কাছে এটা হয়েছিল। এবং এইভাবে প্রচার করা হয়েছিল। সরকারের পক্ষ থেকে একটা কথা স্পষ্ট ভাবে বলা হয়নি যাই হউক শুধু রাজনৈতিক ফায়দা নেওয়ার জন্য, আর ভোটের জন্য সেই দিন বলা হয়েছিল যে,

কি হয়েছে, এটা ঠিক নয়, এটা এই রকম ভাবে সঠিক বর্ণনা দেওয়া হয় নি। আমরা দেখেছি তখন ডিস্ট্রিক্ট কাউন্সিলের হাতে ক্ষমতা রাখার, সরকারকে টিকিয়ে রাখা নাহলে একটা প্রশ্ন জাগে, তখন তো অটোনমাস ডিস্ট্রিক্ট কাউন্সিলের হাতে ক্ষমতা ছিল না, তা যদি থাকতো তাহলে একটা প্রশ্ন জাগতো। আর বিধানসভায় বা আমাদের সংখ্যাটা কি ছিল? ৬০ আসনের মধ্যে আমরা তো ছিলাম মাত্র ৪ জন, আর ফ্রন্টের ছিল ৫৬ জন অন্য কোন দলের বিধায়ক তো ছিল না তবু তারা সেই ৮০ সালের দাঙ্গা রোধ করার জন্য কোন প্রচেষ্টা নিল না। একটা সংখ্যা গরিষ্ঠ দল যার এ্যাবসালিউট মেজরিটি ছিল তারা সে দিনকার দাঙ্গা যদি থামাতে চাইতেন, তাহলে সেই দাঙ্গা এক দেড় মাস লেগে থাকতো না। দোষ যদি দিতে হয়, তা হলে কংগ্রেস বা উপজাতি যুব সমিতিকে দোষ দেওয়া যেতে পারে কিন্তু তাদের দাঙ্গা করার মতো ক্ষমতা কোথায়, তারা তো সংখ্যালঘু যার সংখ্যা ৬০ জনের মধ্যে মাত্র ৩ জন, অন্য দল তো কেউ ছিল না। তবু সেদিনকার ফ্রন্ট সরকার সেই দাঙ্গা থামানোর কোন উদ্যোগই নেয় নি। অথচ আমরা সে দিন বিরোধী পক্ষ থেকে তদকালীন উপমুখ্য-মন্ত্রী মহোদয়কে বলেছিলাম যে আপনারা এবং আমরা সবাই মিলে যেখানে যেখানে দাঙ্গা হয়েছে, সেই জায়গায় যাই এবং সেখানকার মানুষদের কাছে আবেদন জানাই যে তারা যেন আর দাঙ্গায় প্রবৃত্ত না হন। তা না করে, আপনারা আমাদের সেদিন জেলে পুরে দিয়েছিলেন।

**শ্রী দশরথ দেব**ঃ— পয়েন্ট অব অর্ডার, স্যার। স্যার, আমরা যদি সে-দিন তাদের নিরাপত্তার কথা বিবেচনা না করে জেলে না পাঠাতাম, তাহলে আজকে হয়তো তারা এখানে কথা বলতে থাকতেন না। তখন যে একটা অবস্থার সৃষ্টি হয়েছিল, সরকারের পক্ষে তাদের প্রটেকশান দেওয়ার অন্য কোন ব্যবস্থাই ছিল না। কাজেই, তার জন্য তাদের আমাদের প্রতি কৃতজ্ঞতা থাকা উচিত।

**শ্রী রবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী)**ঃ— আপনাদের প্রতি আমাদের কৃতজ্ঞতা থাকা উচিত এটা খুব ভাল কথা, আমাদের জেলে পাঠিয়েছেন আমাদের নিরাপত্তার জন্য, আমরা সেখানে নিরাপদে থাকব, এগুলি শুনতে খুবই ভাল লাগে। কিন্তু সেই জেলের মধ্যে আমাদের কি করা হয়েছে—আমাদের হাতের নখগুলি তুলে দেওয়া হল, ৫০০ পাওয়ারের লাইট আমাদের চোখের দিকে তাক করে লাগিয়ে দেওয়া হল। কাজেই এই সবের জন্য তো আমাদের কৃতজ্ঞ থাকতেই হবে। ৪৮ ঘণ্টা আমাদের দড়ি দিয়ে টাঙ্গিয়ে রাখা হল, কাজেই এর জন্য তো আমাদের কৃতজ্ঞতা স্বীকার করতেই হবে। এসব যা করেছেন, তার প্রমাণ তো আপনারা নিজেরাই, উপজাতিদের নিরাপত্তা রক্ষার স্বার্থে আপনারা আমাদেরকে পিছিয়ে দিয়েছেন। এত দিন

তো এসব বলার সুযোগ হয় নাই, এখন বলার সুযোগ করে দিয়েছেন, তাই বলতে বাধ্য হচ্ছি। তবে আপানারা এই রাজ্যে যা করে গিয়েছেন, তার পুনরাবৃত্তি যাতে এই রাজ্যে না হয় সেটা আমরা অবশ্য দেখব, আপনাদের মতো বিরোধীদলের কাউকে এ সবের জন্য জেলে পাঠানোর কোন ইচ্ছাই আমাদের নেই।

সেই জেলের সামনে দরজার মাঝখানে রেনু দেববর্মাকে ৫, কে, জি, ওজনের পাথর দিয়ে মারা হলো। পরে রিপোর্ট দেওয়া হলো যে হার্ট ডিজিস। আমি যদি সেই অবস্থার কথা লিখি কে বিশ্বাস করবে? আপনারা উপজাতিদেরকে রাজনীতির শিকার করে করে আসছেন। রাজনীতির হাতিয়ার হিসাবে ব্যবহার করে আসছেন। মাননীয় বিরোধী দলের উপনেতা দশরথ বাবু উনি বোধ হয় লক্ষ্য করেননি যে আমি এই প্রস্তাবকে ধন্যবাদ দিয়ে আমি আমার আলোচনা শুরু করেছি। আমি আজকে আনন্দিত এই জন্য যে দশরথ বাবু শেষ বয়সে শেষ মুহূর্তে এটা উপলব্ধি করতে পেরেছেন। উনারা উপজাতিদেরকে দিনের পর দিন একটা হাতিয়ার হিসাবে ব্যবহার করে আসছেন। এরা উপজাতিদেরকে ক্যাডার বানাবার জন্য চেষ্টা করে আসছেন। উপজাতি ছেলে মেয়েদের ডাকতার, ইনজিনীয়ার বানানোর চিন্তাও করেননি। সেই জন্য আজকে এই বেকার সৃষ্টি হয়েছে। ওরা উপজাতিদেরকে সংগ্রামের হাতিয়ার বানিয়েছেন। লেখাপড়ার দিকে লক্ষ্য দেননি। ইনার লাইন পারমিট ত্রিপুরার সার্বিক জনসাধারণের জন্য কল্যাণের জন্য দরকার। একটা জনগোষ্ঠীকে পেছনে রেখে সার্বিক ভাবে রাজ্যের উন্নয়ন সম্ভব নয়। কাজেই প্রত্যেকের সহযোগিতা থাকলে শান্তি প্রতিষ্ঠিত হবে উপজাতিদের উন্নয়ন গতিশীল হবেন প্রত্যেক ইতিহাসই এর প্রমাণ দিচ্ছে।

সেটাই শক্তিশালী হবে, সেটাই গতিশীল হবে। এটাই নিয়ম। পৃথিবীর প্রত্যেক জায়গায় তা প্রমাণ করেছে! মাননীয় বিরোধী দলের নেতাদের বক্তব্য শুনে খুশী হয়েছি—বিরোধী দলের নেতাদের নয়, উপ-নেতা দশরথবাবুর বক্তব্যে খুশী হয়েছি। নৃপেনবাবু বললে আরো খুশী হতাম। স্যার, আমি বলতে চাই, সরকার খতিয়ে দেখছেন। ডিস্ট্রিক্ট কাউন্সিলে পাশ হয়েছে, এই বিধানসভার গত অধিবেশনেও একটি বে-সরকারী প্রস্তাব এসেছিল সেটাও খতিয়ে দেখার জন্য পাঠান হয়েছে। ভবিষ্যতে কার্যকরী করতে হলে সকলকেই সব দিক থেকে সাহায্য ও সহযোগীতা করতে হবে। এই বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী।

**শ্রী সমর চৌধুরী ঃ—** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমি প্রথমেই মাননীর সদস্য শ্রীগোরীশংকর রিয়াং মহোদয়কে এই ইনার লাইন পারমিট নিয়ে এখানে আলোচনার সুযোগ এনে দেবার জন্য ধন্যবাদ দিচ্ছি। আমাদের বিরোধী দলের উপনেতা শ্রী দশরথ দেব যে, বক্তব্য এখানে উপস্থিত করেছেন আমাদের সকলের বক্তব্য সেখানে উপস্থিত করতে পেরেছেন তাই পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমাদের ত্রিপুরার প্রধান প্রধান সমস্যাগুলির মধ্যে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে, উপজাতি সমস্যা। এই সমস্যা সমাধান ছাড়া ত্রিপুরার অগ্রগতির সম্ভবপর নয় এটা আমরা জানি। আর তা জানি বলেই, উপজাতি জনসংখ্যাকে গণতান্ত্রিক সংগ্রামে সামিল করে উপজাতি ছাড়াও অ-উপজাতি সংখ্যাগরিষ্ঠের জনগণের মধ্যে ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে যাবার জন্য লড়াই করেছি। ৬ষ্ঠ তফশিলে চাই, এইদাবী পার্লামেন্টে উঠেছিল। কিন্তু পাইনি। ৫ম তপশীলি ৭ম তপশীলি এই করে করে আমাদের এগুতে হয়েছে। সেই আন্দোলনের দাবীগুলি সমগ্র উপজাতি অংশকে যুক্ত করে, উপজাতি জনগণের অধিকারগুলি সংবিধানের রক্ষা কবচ আইনগত ভাবে প্রয়োগ করার জন্য চেষ্ঠা করেছি। আমরা ক্ষমতায় ছিলাম না। আমরা জেলে ছিলাম। একটার পর একটা গ্রাম ধ্বংস হয়েছিল অত্যাচারে কিন্তু সেই দাবী দুর্বল হয়নি। এই দাবী আরো শক্তিশালী হয়েছিল। এই দাবীতে ধনঞ্জয় ত্রিপুরা শহীদ হন। এখনও ত্রিপুরা রাজ্যের উপজাতি অ-উপজাতি অংশের মানুষ আমরা সবাই শহীদ ধনঞ্জয় ত্রিপুরার শহীদ স্তম্ভে মালা দিই। ৬ষ্ঠ তপশীলি পাওয়ার দাবীতে শহীদ হওয়ার পর ৬ষ্ঠ তপশীল পাবার পরও এই স্মৃতি থেকে মুছে যায়নি ধনঞ্জয় ত্রিপুরা। স্যার, সমস্যা আজকে আরো গভীর। আজকে এই গভীর সমস্যাকে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি, বামফ্রন্ট এবং রাজ্যের সকল উপজাতি, অ-উপজাতি জনগণকে ঐক্যবদ্ধ করে মুহূর্তে বড় সমস্যা সমাধানের জন্য ইনার লাইন পারমিট চালু করতে হবে এই দাবীতে সমগ্র মানুষকে ঐক্যবদ্ধ করার জন্য আমরা দাবী করছি। এখানে আমাদের বিরোধী দলের উপ-নেতা দশরথবাবু বলেছেন, এ পর্যন্ত এই দাবীতে আমরা ৪০ হাজারের বেশী স্বাক্ষর সংগ্রহ করেছি। এই সেশন খুব স্বল্পকালীন সেশন। যে স্বাক্ষর সংগ্রহ হয়েছে তাই আমরা উপস্থিত করব। গণ স্বাক্ষরে থাকে, অবিলম্বে ইনার লাইন পারমিটর চালু করার জন্য সর দিকে এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে যে প্রস্তাব পাশ হয়েছে তা কার্যকরী করা হউক। দীর্ঘ ৬ মাস পার হয়ে গেছে। সরকার পক্ষ থেকে কিছুই করা হয়নি। এমন কি এই বিধানসভায়ও কিছুই জানান হয়নি। জনসাধারণও জানেন না।

**শ্রীসমর চৌধুরী ঃ—** আজকে জানেন না বলেই মাননীয় সদস্য গোরীশংকর রিয়াং মহোদয়কে আজকে এই ভাবে আলোচনা উৎথাপন করতে হয়েছে। ছয় মাস পার

হয়ে গেছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর সদিচ্ছা সম্পর্কে প্রশ্ন উঠেছে। সত্যি কি ইনার লাইন চালু করার জন্য প্রস্তুতি নেওয়া হচ্ছে ? এই জোট সরকার কি সেটা চালু করবেন। স্যার, এই রাজ্যে সম্প্রতি কি দেখতে পাচ্ছি, যে সকল অংশের উপজাতি আজকে ঐক্যবদ্ধ হচ্ছে এই এ, ডি, সিকে কার্যকরী করার জন্য। ভারতবর্ষের আর কোথাও এটা আছে। কোন রাজ্যের সমস্ত উপজাতি ঐক্যবদ্ধ হয়েছে এ, ডি, সি, এলাকার মধ্যে তার সংস্কৃতি বিকাশের জন্য, ভাষার বিকাশের জন্য, তার জমির অধিকারের, স্বায়ত্ব শাসনের অধিকারের জন্য। ৬ষ্ঠ তপশীলকে ভিত্তি করে সমস্ত উপজাতিদের ভিতর থেকে এই আওয়াজ উঠেছে -এ, ডি, সি, এলাকাকে আরও বাড়াতে হবে, এ, ডি, সিতে আরও অধিকার চাই। ৬ষ্ঠ তফশীলে যেটুকু অধিকার আছে সেটুকুই যথেষ্ট নয় আরও অধিকার সম্প্রসারিত করতে হবে। আজকে বামফ্রন্ট দল, এ রাজ্যের অ-উপজাতি জনগোষ্ঠীর লক্ষ লক্ষ গনতান্ত্রিক মানুষদের নিয়ে আমরা উপজাতির দাবীকে বৃহত্তর করার জন্য তাদের পাশে এসে দাঁড়িয়েছি। আমরা কংগ্রেসীদের সাড়ে তিন বছরের রাজত্বে দেখেছি লক্ষ লক্ষ বাংলাদেশী বিদেশী নাগরিক এই ত্রিপুরা রাজ্যে অনুপ্রবেশ করেছে। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে প্রশাসনিক মেলা করেছেন। সেখানে বড় বড় অফিসারদের নিয়ে যাচ্ছেন। এবং সেখানে বাংলাদেশী নাগরীকদের মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বসে থেকে তাদেরকে নাগরিকত্ব সার্টিফিকেট দিয়ে দিচ্ছেন। এই বিধানসভার তথ্যে বলা হয়েছে যে, কেন্দ্রীয় সরকার সিটিজেনশীপ রেজিস্ট্রেশানের দায়িত্ব নিয়ে গেছেন। আজকে কি রকম কারচুপি করা হচ্ছে বাংলাদেশীদের গোপনে মিথ্যা বাই বার্থ সার্টিফিকেট দিয়ে দিচ্ছেন। জঘন্যতম মিথ্যার আশ্রয় নিয়ে এই সব বাংলাদেশী অনুপ্রবেশকারীদের বাই বার্থ সার্টিফিকেট দিয়ে দেওয়া হচ্ছে। আজকে এ, ডি, সি, এলাকার মধ্যে হাজার হাজার বাংলাদেশী অনুপ্রবেশকারীদের নাম ভোটার লিস্টে তোলা হয়েছে। বামফ্রন্ট বারবার দাবী করেছে, এম, টি, এফ, ইনকোয়ারী করেছে, তার দলিলপত্র সবই আমরা সংগ্রহ করেছি ইলেকশান কমিশনারের কাছে পাঠিয়েছি। কিন্তু একটা নামও ভোটার লিস্ট থেকে বাতিল করা হয়নি মিথ্যা জালিয়াতী করে তাদেরকে বাই বার্থ সার্টিফিকেট দিয়ে দেওয়া হচ্ছে। স্যার, ইনার লাইন পারমিট প্রথা আমরা চাই। এটাকে শুধু সমর্থন নয়, এটার জন্য আমরা আন্দোলন করেছি। কিন্তু কি হচ্ছে ? উনারা বলছেন ইনার লাইন পারমিট প্রথা চালুর জন্য খতিয়ে দেখা হচ্ছে। এটা খতিয়ে দেখার কিছু নেই। আজকে প্রশ্নোত্তর কালে মাননীয় সদস্য বাদলবাবু তথ্য হাজির করেছেন যে, এম, টি, এফ, যারা ডিটেকশান করছে, বিদেশীদের ডিটেকট করে বের করার জন্য যাদেরকে দায়ীত্ব দেওয়া হয়েছিল। তাদের কাজকর্ম সব বন্ধ করে দিয়ে এই জোট সরকার তাদেরকে থানায় নিয়োগ করেছেন। বাংলাদেশী অনুপ্রবেশকারীদের খুঁজে ফেরং পাঠানোর কাজ বন্ধ করে দিয়েছেন। স্যার, আজকে এই হাউসে সকাল বেলায়

বলা হয়েছে বি, ডি, ও, দের হাতে নাকি পঞ্চায়েত রেজিস্টারের নাম দেওয়ার দায়িত্ব দেওয়া হয়েছে, নির্দেশ দেওয়া হয়েছে। একি কথা? প্রথম দিন থেকেই শুনছি পঞ্চায়েত ভেঙ্গে দেওয়া হয়েছে। নমিনেটেড চেয়ারম্যান করা হয়েছে। তাদের কোন সরকারী অফিসের ক্যাপাসিটি নেই। কিন্তু আজকে নতুন করে প্রশ্ন উঠেছে, এইগুলি করা হচ্ছে ভাবনা দেবার জন্য। এই এ, ডি, সিকে ভেঙ্গে দেবার জন্য সমস্ত চক্রান্ত টের পাওয়া যাচ্ছে। এই জোটের উপজাতি যুব সমিতির নেতা যারা এ, ডি, সিতে একজিকিউটিভ মেম্বার হয়েছেন তাঁরা প্রত্যেকটির কাজে টের পাচ্ছেন, কি করা হচ্ছে এ, ডি, সিকে ভেঙ্গে দেবার জন্য। আজকে উনারা প্রকাশ্যে বিক্ষোভ জানাচ্ছেন, প্রেস স্টেটমেন্ট দিচ্ছেন। উপজাতিদের স্বার্থ রক্ষা করার জন্য নয় উপজাতিদের রক্ষা কবচ রক্ষা করার জন্য নয়, পক্ষান্তরে উপজাতিদের জন্য উনারা কিছুই করছেন না। আলোচনার সুযোগ দিয়েছেন ইনার লাইন পারমিট চালু করতে হবে। এই ইনার লাইন পারমিট চালু করতে হলে এই দুটি ভঙ্গির আরও সম্প্রসারণ করতে হবে। সারা ভারতবর্ষের চেতনা সম্পূর্ণ মানুষকে জাগ্রত করতে হবে। উপজাতিদের অন্ধকার থেকে আলোয় আনতে হলে তাদের শিক্ষার বিকাশ করতে হবে, তাদের চেতনার বিকাশ ঘটাতে হবে, তাদের গণতান্ত্রিক পরিবেশ ঘটাতে হবে এবং তাদের অধীকার আরও পরিস্ফুটিত করতে হবে। কিন্তু এইগুলি না করে সেই পরিবেশকে ধ্বংস করা হচ্ছে। স্যার, একটু লক্ষ্য করে দেখুন, সারা ত্রিপুরা রাজ্যে কতগুলি এ, ডি, সি, এলাকার মধ্যে হাজার হাজার জমিয়া দাদনদার আমি কাঞ্চনপুর থেকে সাব্রুম পর্যন্ত তালিকার হিসেবে বলতে পারি। যতগুলি এ, ডি, সি, এলাকার পাশাপাশি বাজার আছে এবং এ, ডি, সি, এলাকা সংলগ্ন যতগুলি বাজার আছে এই প্রত্যেকটি বাজার থেকে পানিসাগরের মহাজনরা এবং পেচারথলের মহাজনরা সমস্ত কিছু জলের দামে নিয়ে যাচ্ছে। এমন কি জোত জমিগুলি সেগুলি পর্যন্ত বন্দকে চলে যাচ্ছে। একটি মহাজনেরও লাইসেন্স নেই। দ্বার খুলে দিয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রী সে জন্য কোন লাইসেন্স করতে হয় না। ১০০ টাকায় ৪ মন পর্যন্ত ধান উঠেছে। এক সপ্তাহে ১০০ টাকায় সুদ ১০ টাকা। কাজেই, এইরূপ আশংকার কোন কারণ নেই। প্রথমেই আমি বলতে চাই এই ইনার লাইন পারমিট এ, ডি, সিতে চালু করার কথা তার সঙ্গে আরও অনেকগুলি জড়িত আছে। এটা শুধু আজকে আলোচনার বিষয় নয় এবং আলোচনা করে এখানে ছেড়ে দিলে হবে না। সুনির্দিষ্ট পন্থার নিতে হবে এবং সেটা নিতে পারে একমাত্র যারা সরকারে আছেন তাঁরাই। কাজেই, আমাদের আজকের দাবী হলো যে বিষয়টা এখানে আলোচনা হচ্ছে সেই বিষয়টা জোট সরকার তাঁরা অবিলম্বে যাতে এটা কার্যকরী করা যায় তার যাবতীয় পদক্ষেপ গ্রহন করা যায় এটাই হলো আজকের হাউসের দাবী।

কোন বাধা দেওয়া হচ্ছে না। ইনার লাইন পারমিটের যে প্রবেশপত্রের যে প্রশ্ন, তাতে বাইরের থেকে ভিতরের জমিকে রক্ষা করা। যে জমি ছাড়া উপজাতিদের বিকাশ হতে পারে না। উপজাতিদের প্রথম অর্থনৈতিক পুনর্বাসনই হচ্ছে জমিতে। আজকে সেই জমিকে রক্ষা করার জন্য আজকে ইনার

লাইন পারমিট দেওয়া দরকার। আজকে এই অবস্থাটা সবচেয়ে বেশী বাঙ্গালী জনগণকে বুঝতে হবে। এখানে ৭৩ শতাংশের বেশী মানুষ অ-উপজাতি, বাঙ্গালী। তাদেরকে এই দায়িত্ব নিতে হবে, উপজাতিদের প্রটাকশান দিতে হবে। উপজাতি জনগণের মধ্যে যে বঞ্চনা, বছরের পর বছরের যে বঞ্চনা, সেই বঞ্চনা, থেকে ক্ষোভ, দুঃখ, ব্যথা বেদনায় তাদের অসাহিষ্ণু করে তুলেছেন বার বার। এই অসাহিষ্ণুতার মধ্যেই একটা নির্দিষ্ট পথ, বিকল্প পথ, এই ব্যবস্থা হচ্ছে রাজনৈতিক সমাধান। এ. ডি, সি সৃষ্টি হয়েছে। এ, ডি, সিকে রক্ষা করতে হবে, এ, ডি, সির ভিতরে যে জমি আছে, সম্পদ আছে তা ত্রিপুরার বাঙ্গালী সচেতন, গণতান্ত্রিক মানুষকে সেটা রক্ষা করতে হবে, তাদের বলতে হবে ঐ জমি হচ্ছে উপজাতিদের সংরক্ষিত জমি, ওখানে আমরা যাব না। সমগ্র উপজাতিদের স্বার্থে ইনার লাইন পারমিট চালু করে তাদেরকে সমস্ত কিছু রক্ষা করতে হবে এই বলে আমরা বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** :— মাননীয় মন্ত্রী শ্রী নগেন্দ্র জমাতিয়া।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী)** :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী গৌরীশংকর রিয়াং যে বিষয়ের উপর আলোচনার জন্য প্রস্তাব এনেছেন তাতে আমি বলতে চাই, এইটা আজকে এমন একটা প্রশ্ন হিসাবে দেখা দিয়েছে যে ত্রিপুরা রাজ্যে সামাজিক, অর্থনৈতিক এবং রাজনৈতিক স্থিতিশীলতা থাকবে কিনা এইটাই আজকে বড় প্রশ্ন হিসাবে দেখা দিয়েছে। এইটা যদি আমরা সঠিক সিদ্ধান্ত না নিতে পারি তাহলে এই ত্রিপুরা রাজ্যের রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক স্থিতিশীলতা বিনষ্ট হবেন কেউ রক্ষা করতে পারবে না। একদিন যে সম্প্রদায়ের লোকেরা সংখ্যাগরিষ্ঠ ছিল তাকে জমি থেকে উৎখাত করা হয়েছে, রাজনৈতিক অধিকার থেকে উৎখাত করা হয়েছে, অর্থনৈতিক অধিকার থেকে উৎখাত করা হয়েছে। তার পরবর্তী যে স্থিতিশীলতা এখন পর্যন্ত আছে সেটাও একটা অনিশ্চয়তার মধ্যে আছে। টি, এন, ভি, সৃষ্টি হয়েছিল, এ, টি, পি, এলও সৃষ্টি হয়েছিল সেটা এমন একটা জায়গায় গিয়ে দাঁড়াতে পারত যেটা কোনদিন সমাধান হতে পারত না বা অন্যভাবে হতে পারত। সেই অধ্যায়ের চেয়ে আরো বড় অধ্যায়ের মুখোমুখি আমরা হয়েছি। কারন, আসামে উলফা সশস্ত্র আন্দোলন করছে, নাগাল্যান্ডে সশস্ত্র আন্দোলনকারীরা আছে, মিজোরামে আছে, তাদের সংগে আজকে এখানকার রাজনৈতিক স্থিতিশীলতাও জড়িয়ে যায় তাহলে এইটাকে কেউ রক্ষা করতে পারবে না। কাজেই, এই কথা আজকে বুঝতে হবে। আমরা দেখেছি যে ঘটনাগুলি ঐতিহাসিক প্রেক্ষাপটে ঘটে গেছে সেগুলির কিভাবে দুর্বল সমাজকে আঘাত করেছে তার তুলনায় এখানে দুর্বল সমাজের বিকাশের দিকটা কখনও বিবেচনা করা হয়নি। সব সময় বলা হয়েছে এইটা একটা স্পর্শকাতর দিক। এই স্পর্শকাতর ব্যাপারটার জন্য আমাদের গণতান্ত্রিক মানুষের সমর্থন লাগবে, না হলে হবে না। গত ৮০ সালের দাঙ্গায় আমরা কি দেখেছি, যেখানে যেখানে অউপজাতির উপর আক্রমন হয়েছে

সেগুলির সবটাই একটা সেন্টিমেন্টে উঠে এসেছে। আর যখন উপজাতির ব্যাপারটা তোলা হবে তখন সেটা স্পর্শকাতর হয়ে যায়। আবার এই রকম দেখা গেছে যে, এই রকম নেতারাও আছেন যারা এই। সম্পর্কে কথা বলতে যাবে তার কাছেও স্পর্শকাতর হয়ে এসেছে। একমাত্র এই কারণেই, যুব সমিতির জন্ম নিয়েছে, এর থেকে ইস্যুগুলিকে উদ্ধার করতে হবে, এই সমস্ত বাধার প্রচার ভগ্ন নিক্ষেপের মত করে বেরিয়ে নিয়ে এসেছে, এইভাবে আমরা এনেছি উপজাতির সমস্যাগুলিকে এই জায়গায় আমরা নিয়ে আসলাম, এইটার জন্য কত বাধার প্রাচীর আমাদের পার হতে হয়েছে এইটা আমরা বুঝি। এখানে আমি বিস্তৃত বলব না, আজকে রাজনৈতিক অর্থনৈতিক ও সামাজিক স্থিতিশীলতার এত অনিশ্চয়তার মুখোমুখি চলে আসল কেন তার কারনগুলি আমি ব্যাখ্যা করতে চাই না। কারণ, ত্রিপুরার মানুষ ধীরে ধীরে বুঝতে পারবে এইটাকে ধামাচাপা দেওয়া যাবে না। বরং এইটার ফলশ্রুতি হিসেবে যেটুকু হয়তো আমাদের ক্ষতি করতে হত তার চেয়ে আরও বেশী সে আদায় করে ছাড়বে। এই ইস্যুটা সামান্য যে সমগ্র রাজ্যে না এখন রাজ্যের ছোট্ট একটা অংশে উপজাতিরা চলে গেচে তাদের যদি সেখানে সংখ্যা গরিষ্ঠতা রক্ষা করার প্রশ্ন আসে তাহলে এইটাকে আজকে স্পর্শকাতর হিসেবে তুললে চলবে না, এইটাকে করতেই হবে। তা না হলে আমাদের হাতে রাজনৈতিক ক্ষমতা থাকবে না, আমাদের হাতে নিয়ন্ত্রণ থাকবে না। কাজেই, আজকে আমাদের এই জায়গায় দাঁড়িয়ে সিদ্ধান্ত নিতে হবে। ভুল পদক্ষেপের অনেক বিপদ আছে, আজকে আমরা যে জায়গায় এসে দাঁড়িয়েছি এখানে অত্যন্ত বড় বিপদের মুখোমুখি আমরা এসে গেছি। কাজেই, আমি মনেকরি যে, আমাদের রাজ্য সরকার এই ব্যাপারে সচেতন, আমরা গত বিধানসভার অধিবেশনে বলেছিলাম আমরা বিরোধীতা করি না। এর লক্ষ্য সম্পর্কে আমরা একমত কিন্তু না করলে এই লক্ষ্যটা পূরণ করা হবে, স্থায়ী সমাধান হবে এইটা নিয়ে আমরা কতগুলি পরীক্ষা নিরীক্ষার প্রশ্ন তুলেছিলাম। চট করে এখানে ইনার লাইন পারমিট করলেতো হবে না, এখানে ট্রাইবেল মেজরিটি থাকবে কি না, ট্রাইবেল সংখ্যা গরিষ্ঠতা হবে না, বা তাদের নিকাশের সমস্ত রাস্তা হয়ে যাবে না, আমরা দেখছি এই ইনার লাইন পারমিটের মধ্যে কি আছে এবং এইটা দিয়ে আমাদের পারপাস সার্ভ হবে কি না। ইতিমধ্যে এইটা নিয়ে আলোচনা হয়েছে, আমরা বলেছি যে এত বড় একটা এরিয়া, যে কেউ ঢুকে যেতে পারে ইনার লাইন পারমিট আমরা কয়টা গেইট করব, কিন্তু করতে হবে এই কারণে যে, অনেকেইতো যেতে পারে সব জায়গা দিয়েই খোলা, তখন আমরা কি করব ? আমরা বলেছি শুধু গেট দিয়ে না যে কোন জায়গা দিয়ে ঢুকলেই তাকে বের করতে হবে। তাই আমরা বলেছি যে তারজন্য একটা পরিচয় পত্র এ, ডি, সি, এলাকাতে হবে, কারা কারা এ, ডি, সির প্রপার নাগরিক এইটা আমাদের লক্ষ্য করতে হবে এবং এইটাকে নিয়ন্ত্রণ করে মানে কারা এ, ডি, সিতে থাকার যোগ্য বা কাদের থাকার অধিকার আছে এটা নিয়ন্ত্রন করে যারা বে-আইনী বলে গন্য

হবে তাদেরকে বহিস্কার করা, এইগুলি কার হাতে থাকবে, আমরা বলছি যে, তারজন্য একটা আইন মন্তুর থাকতে হবে এইটাকে খতিয়ে দেখুক তা এ, ডি, সির হাতে এই ক্ষমতাটা তুলে দেওয়া যায় কিনা দেখছি। মাননীয় সদস্য সমরবাবু বলেছেন এ ডি. সিকে ভাঙ্গার চেষ্টা চক্রান্ত করা হচ্ছে তারপরে আরও অনেকে বলেছেন টাকা দেওয়া হয়নি। এইটা একটা ফাস্ট এ, ডি, সি, যারা আজকে এই অবস্থার বিরুদ্ধে কথা বলেছেন; এর আগেও তো এই অবস্থাটা ছিল তখন তো কথা বলতে সাহস পায়নি, কথা বলার অধিকার ছিল না, কেন, কারন সম্পর্কাতর। আজকে ফাস্ট এ, ডি, সি. যারা বলেছে যে আগের যে অবস্থাটা আছে এইটা মোটেই এ, ডি, সির পক্ষে সহায়ক না। এতে এ, ডি, সি, টিকতে পারবে না, এ ডি, সি, সফল হবে না। আমরা এখনও বলছি অতীতের যে ব্যবস্থাটা যেটা নীরবে সহ্য করে এসেছিল, যেটাকে গ্রহণ করে এসেছিল, এইটা চাপামৌ হয়েছে, এইটা নাচানাচি করতে হয়েছে। আর এখন বলা হচ্ছে এইটা ঠিক না। যাইহোক, আমি মনে করি রাজ্য সরকার এই সম্পর্কে সচেতন, আমরা ইতিমধ্যেই যাতে একটা সুষ্ঠু ব্যবস্থা নেওয়া যায়, এ, ডি, সিকে রক্ষা করার পুরো দায়িত্ব এই সরকার নিচেহ এবং কোন অবস্থাতেই এ, ডি, সিকে ব্যর্থ করা হবে না অন্ততঃ এই সরকার এই সিদ্ধান্ত-এ অবিচল. হয়তো মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বলবেন. আমি এই টুকু বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীগৌরী-শংকর রিয়াং যে প্রস্তাব এনেছেন ইনার লাইন পারমিট সম্পর্কে এই হাউসে এই সম্পর্কে রেজলিওশন নেওয়া হয়েছে। সেদিন আমরা ইনার লাইন পারমিট সম্পর্কে বক্তব্য রেখেছি এবং সেই সম্পর্কে প্রকাশ্যভাবেই ঘোষনা করে বলেছিলাম যে এর লক্ষ্যটা কি। এর লক্ষ্যটা হচ্ছে যারা এ, ডি, সি, এলাকার মধ্যে উপজাতিরা রয়েছেন তাদের প্রোটেকশন দেওয়া। সুতরাং, শুধু ইনার লাইন নয় এইটাকে প্রোটেক্ট করতে হলে সরকারীভাবে যা করার দরকার তা সরকার করেছেন।

আমরা বলেছি যে. আমাদের রাজ্যের তিন দিকেই বর্ডার রয়েছে এবং সেখানে বি, এস, এফ, পাহাড়া দিচ্ছে। তথাপিও তো অনুপ্রবেশ ঘটছে। এটাতো বন্ধ করা যাচ্ছেনা। কারণ, এই রাজ্যের তিন দিকেই বর্ডার রয়েছে এবং এই বর্ডার কেবলমাত্র পাহাড়া দিয়েই এই অনুপ্রবেশ বন্ধ করা সম্ভব হচ্ছে না। এবং এইজন্যই তো এখানে নানা রকমের প্রস্তাব রাখা হচ্ছে। এই বিষয়টি ভালভাবে খতিয়ে দেখা দরকার এবং পরীক্ষা নীরিক্ষা করে দেখা দরকার। এবং এরজন্য একটু দেরী হচ্ছে। কিন্তু তার অর্থ এই নয় যে, এইটার প্রতি সরকারের দৃষ্টি নেই। একটু দেরী হচ্ছে কারণ, এটাকে এইটাকে কি করে একটু ভাল করে করা যায় সে চেষ্টা করছি।

এখানে বিরোধী বেঞ্চের চিফ্ হুইপ যো অনেক ভাল ভাল কথা বলেছেন। কিন্তু এই সব কথা বক্তৃতায়ই বলা সম্ভব। কিন্তু তার অতীত কি? তিনি বলেছেন আমরা প্রশাসনকে বাংলাদেশের কাছে দিয়ে দিয়েছি-এবং বাংলাদেশীদের ভারতীয় সিটিজেনশিপ দিচ্ছি। কিন্তু আমি বলছি আমাদের সরকার এই যে গোপনে সিটিজেনশিপ্ দেওয়া এইসব কাজ করে না। স্যার, এই সিটিজেনশিপ দেওয়ার কতকগুলি নিয়ম রয়েছে এবং আমরা এসে ঘোষণা দিয়েছি যে-সেই নিয়মগুলি অত্যন্ত কঠোরভাবে পালন করা হবে। কিন্তু তাদের সময়ে এই সিটিজেনশিপ দেবার ক্ষেত্রে একটা ক্রাইটিরিয়া ছিল এই সমরবাবু সার্টিফিকেট দিলেই তিনি বাংলাদেশী হলেও সিটিজেনশিপ পেয়ে যেতেন শুধু ভোটের সময় তাদের ভোট দিলেই হবে। কাজেই, যিনি তাদের ভোট দেবেন তিনি বাংলাদেশে বা লন্ডনেই থাকুন না কেন ভোটের সময় এসে তাদের ভোট দিলেই তাকে ভারতের নাগরিকত্ব সার্টিফিকেট দিয়ে দেওয়া হত।

স্যার, নির্বাচনের আগে তারা ভোটার লিস্টে থেকে ভারতীয় নাগরিকদের নাম বাদ দিয়ে দেওয়া হয়েছে এই অভিযোগ তোলে তারা দিল্লিদিল্লি কত গেলেন দরবার করলেন। তারপর তাদের অভিযোগের ভিত্তিতে একটি প্রতিনিধি দল এলেন এইটা তদন্ত করে দেখতে। কি পেলেন যাদের নাম ভোটার লিস্ট থেকে বাদ দিয়ে দেওয়া হয়েছে বলে উনারা অভিযোগ করেছেন তারা কেউই ভারতের নাগরিক নয়। ভারতের কোথাও তাদের কোম অস্তিত্বই নেই।

ভোটার লিস্টে এই ধরনের অনেক নাম তোলা হয়েছিল তাদের অস্তিত্ব পৃথিবীর কোথাও নেই। এই ধরনের কিছু লোক আর এমন কিছু আছে যারা বাংলাদেশী। তারা শুধু আসে একবার। সেটাও ভোট দেওয়ার সময়। তাহলে তাদের নাম বাদ না দিয়ে কি ভোটরে লিস্টে নাম রাখতে বলছেন? এই সরকারের কাছে কি এটাও সমর্থন করতে বলছেন?

স্যার, আমি এখানে তথ্য দিয়েছি যে, এম, টি, এফ, কিভাবে কাজ করছে। কিভাবে পুস ব্যাক্ করছে। প্রায় ১৫ হাজার বাংলাদেশী নাগরিককে এখান থেকে খুঁজে বের করে দেওয়া হয়েছে। কিন্তু আমি বলছি যে এতেও আমরা সন্তুষ্ট নই।

● স্যার, এটা তাদের কুকর্মের ফসল। এই জন্য আমরা কমিটি করেছি। এবং সকলের সহযোগিতা চাইছি। প্রয়োজনে সহযোগিতা করবেন। দশরথবাবু আপনারা করুন। কিন্তু করবেন না। করবেন না, কারণ ভোটার লিস্টে নাম বাদ গিয়েছে, আপনারা গোসা হয়ে গিয়েছেন। সেই ইলেকশন কমিশনের কাছে গিয়েছেন। কিন্তু তবুও তাদের নাম উঠল না। কেন তাদের নাম বাদ গেল? তাদের নাম বাদ যাবেই। স্বাভাবিক কারনেই বাদ যাবে। এখন গিয়ে তাদেরকে বাড়ী ঘরে পাওয়া যাবে না।

আপনাদের স্বরূপটা কি ? বলেন বাংলাদেশীদের নাম যদি বাদ দেওয়া হয় তাহলে আপনারা বলেন যে আমাদের নাম বাদ দেওয়া হয়েছে । আর যখন এগুলির বিরোধিতা করা হবে তখন আপনারা হৈ চৈ শুরু করে দেন । কৈ কটা লোককে আপনারা দলীয়ভাবে চিহ্নিত করেছেন ? খুব তো বড় বড় কথা বলছেন। সুতরাং এই সব কথা বলে মানুষকে বিভ্রান্ত করা যাবে না । মানুষ আপনাদের চরিত্র জানেন । এবং সেইজন্য আপনাদের জায়গা সেখানে দিয়েছে । আমি মনে করি আগামী দিনে সেখানেও আপনাদের জায়গা থাকবে না । যদি এই সব বাজে কথা বলেন । মানুষের স্বার্থের কথা বলেন এবং কাজ করেন । তা না হলে ঐখান থেকেও বিদায় নিতে হবে । সেই রাস্তা বা পথেই আপনারা চলেছেন ।

স্যার, পরীক্ষা-নিরীক্ষা দ্রুতই চলছে । যথা সময়ে সেটা কার্যকরী করা হবে । ধন্যবাদ ।

**মিঃ স্পীকার ঃ—** এই সভা আগামী ২০শে আগস্ট মঙ্গলবার, ১৯৯১ই তারিখ বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল ।

ANNEXURE—"A"

Name of Member :—Shri Gourisankar Reang.
Admitted starred question No, 13
The reply will given by the Hon'ble Minister of Minor Irrigation,

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। পূর্ব বগাফা গাঁওসভায় লাউগাং নদীর উপর স্লুইচ গেইট নির্মান করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, | ১। 'না' |
| ২। যদি থাকে তাহলে কবে নাগাদ কাজ আরম্ভ হবে, | ২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না। |
| ৩। যদি না থাকে তা হলে তার কারণ ? | ৩। প্রস্তাবিত প্রকল্পটি খুবই ব্যয়বহুল। সেই অনুপাতে উপকৃত জমির পরিমান তুলনামূলক ভাবে কম। সেজন্য প্রাথমিক পরীক্ষার পরে প্রকল্পটির বিস্তারিত অনুসন্ধান করা হয়নি। |

Name of Member :— Shri Gouri Sarkar Reang
Admitted starred question No. 21.
With the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state.

—: প্রশ্ন :—

১। রাজ্যে বিদ্যুৎ দপ্তরের বার্ষিক পি, সি, সি, পোলের মোট চাহিদা কত, ( সাব-ডিভিসান ওয়াইজ

হিসাব )।

২। পি, সি, সি, পোল ফেক্টরীগুলি চাহিদার কত অংশ সরবরাহ করে থাকে,

৩। পি, সি, সি, পোলে এর অনিয়মিত সরবরাহের জন্য বিদ্যুৎ সম্প্রসারনের কাজে বাঁধা প্রাপ্ত হচ্ছে কি, এবং

৪। যদি হয়ে থাকে এ ব্যাপারে সরকার কি কি উদ্যোগ গ্রহন করেছেন ?

উত্তর

১। ( বিদ্যুৎ দপ্তরের এই বৎসর ( ১৯৯১-৯২ ইং ) পি, সি, সি, পোলের মোট চাহিদা ২০, ৭০০ টি সাব-ডিভিসন ভিত্তিক হিসাব নিয়ে দেওয়া হইল ।

| সাব ডিভিসনের নাম | পি, সি, সি, পোলের সংখ্যা |
|---|---|
| ১। সদর | ৩৭৯৮ টি |
| ২। সোনামুড়া | ৯২৩ টি |
| ৩। খোয়াই | ২৩৪৬ টি |
| ৪। কৈলাসহর | ২২৯৫ টি |
| ৫। ধর্মনগর | ৬১৩৬ টি |
| ৬। কমলপুর | ১৪৭৭ টি |
| ৭। উদয়পুর | ১৪২৩ টি |
| ৮। অমরপুর | ২২৩৬ টি |
| ৯। বিলোনীয়া | ২১৮৬ টি |
| ১০। সাব্রুম | ১২৭০ টি |
| ১১। গন্ডাছড়া | ৫৫০ টি |
| | মোট ২০,৭০০ টি |

২। সময় মত সাপ্লাই অর্ডার দিলে সাধারনত ফ্যাক্টরীগুলি ( আগরতলা বাদে ) পি, সি, সি, পোল এর চাহিদার পুরা মাত্রাই সরবরাহ করিয়া থাকে ।

৩। ২য় প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে সে রকম পরিস্থিতি এখনও হয় নাই ।

৪। প্রযোজ্য নহে ।

**Admitted starred question No. 31**

**Name of the Member—Shri Rashik Lal Roy**

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১। ত্রিপুরা রাজ্যে পানীয় জলের সমস্যা সমাধানের জন্য সরকার কর্তৃক কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, | ১। মিউনিসিপালিটিতে এবং নোটিফায়েড এরিয়াগুলিতে পাইপ লাইনের মাধ্যমে পানীয় জল সরবরাহ করা হইতেছে। গ্রামাঞ্চলে লোক সংখ্যা অনুযায়ী গভীর নলকূপ হইতে পাইপ লাইনের মাধ্যমে জল সরবরাহ করা হইতেছে। অন্যান্য স্থানে ইন্ডিয়া মার্ক টু বসানো হইতেছে। উত্তর ত্রিপুরা জেলার কিছু পার্বত্য অঞ্চলের বৃষ্টির জল সংরক্ষণ করার প্রকল্পও হাতে নেওয়া হইয়াছে। |
| ২। তারজন্য এই পর্যন্ত কটা ডিপ টিউবওয়েল বসানো হয়েছে এবং আরও কতটা প্রয়োজন তাহা সার্ভে করা হয়েছে কিনা, | ২। এই পর্যন্ত ৩২০ টি গভীর নলকূপ বসানো হয়েছে এবং এই বৎসর আরও ৪৮টি গভীর নলকূপ বসানো হইবে। আরও কতটা গভীর নলকূপ দরকার তার জন্য প্রয়োজনীয় সার্ভে হইতেছে। |
| ৩। যেখানে রাস্তার অভাবে ডিপ টিউব ওয়েল করা সম্ভব নয় সে সমস্ত স্থানে মার্ক-টু বা হেন্ড টিউব ওয়েল বসিয়ে সমস্যা সমাধানের ব্যবস্থা জরুরী ভাবে হাতে নেওয়া হবে কিনা ? | ৩। হ্যাঁ। |

সদর (আগরতলা) :

পৌর এলাকা
প্রকল্পের নাম :

১। আশ্রম চৌমুহনী
২। দেবেন্দ্র রোড, ধলেশ্বর
৩। হরিজন কলোনী, ধলেশ্বর
৪। প্যালেস কম্পাউন্ড
৫। প্রগতি স্কুলের নিকট
৬। রামপুর
৭। গোলচক্কর
৮। রাজনগর (জয়পুর)
৯। টাউন প্রতাপগড়
১০। জগহরিমুড়া
১১। জগৎসিং কলোনী
১২। পশ্চিম প্রতাপগড়
১৩। বড়দোয়ালী (তালতলা)
১৪। বড়দোয়ালী
১৫। সুভাষপল্লী
১৬। ভাটী অভয়নগর
১৭। সার্কিট হাউসের পশ্চিমে
১৮। এ জি অফিসের সঙ্গে
১৯। জি বি হাসপাতালের দক্ষিনে
২০। রিগ সাবডিবিসনের সঙ্গে
২১। ৭৯ টিলা
২২। গ্রিস সা বডিভিশনের সঙ্গে
২৩। জগৎপুরে

সদর ( আগরতলা )

পৌর এলাকার বাহিরে।

বিশালগড় :—

প্রকল্পের নাম :—

১। জাংগালীয়া
২। টাকার জলা
৩। আনন্দনগর
৪। আড়ালিয়া
৫। যোগেন্দ্রনগর - এক
৬। যোগেন্দ্রনগর - দুই
৭। গার্বদিপাড়া
৮। বিবেকানন্দনগর - এক
( রেক্টার্স কলোনী )
৯। বিবেকানন্দনগর - ২
( মলয়নগর )
১০। ডুকলি - এক
১১। ডুকলি - দুই
১২। আমতলী - এক
১৩। চারিপাড়া
১৪। বাধারঘাট
১৫। ঋষি কলোনী
১৬। রঘুনাথপুর
১৭। নাগিছড়া
১৮। গুরুপদ কলোনী
১৯। পূর্ব লক্ষীবিল

২০। কৈয়াডেপা
২১। বিক্রমনগর
২২। রাঙ্গাপানিয়া
২৩। হাপানীয়া
২৪। সূর্য্যমনিনগর
২৫। ডুকলি - তিন ( শ্রীনগর )
২৬। নেহালচন্দ্রনগর

## সদর ( আগরতলা )

২৭। আমতলী - দুই
২৮। ব্রজপুর
২৯। চন্দ্রনগর
৩০। ধারিয়াথল
৩১। চড়িলাম
৩২। চাম্পামুড়া
৩৩। কৃষ্ণ কিশোর নগর
৩৪। গোকুল নগর ( আদর্শ কলোনী )
৩৫। সেকের কোট - এক
৩৬। কেমদানীয়া
৩৭। পুরাতন রাজনগর
৩৮। বড়জলা
৩৯। দক্ষিণ চাম্পামুড়া
৪০। সুভাষ নগর
৪১। জম্পুইজলা
৪২। বিশ্রামগঞ্জ
৪৩। গজারিয়া
৪৪। মুড়াবাড়ী
৪৫। নবীনগর
৪৬। বেলতলী
৪৭। দেশবন্ধু কলোনী
৪৮। মহাশক্তি
৪৯। ৪নং কলোনী
৫০। বেলাবড়
৫১। প্রতাপগড়
৫২। আনন্দনগর ( দক্ষিণ )
৫৩। আনন্দনগর ( উত্তর )
৫৪। কলমছড়া
৫৫। সেকের কোট - দুই
৫৬। কাঞ্চনমালা
৫৭। দক্ষিণ চড়িলাম
৫৮। পাথারিয়া ঘাট
৫৯। সিপাইজলা
৬০। লালসিং মুড়া

## সদর ( আগরতলা ):—

## জিরানীয়া :—

১। পাটনী
২। খয়েরপুর
৩। দুর্গাচৌধুরী পাড়া
৪। রানীর বাজার
৫। মোহনপুর ( এ, এ, রোড )
৬। জিরানীয়া ( রিপ্ল্যাসেমেন্ট )
৭। দুর্গানগর
৮। বুরাখা

৯। চাম্পামুড়া

১০। শচীন্দ্রনগর

১১। আর কে নগর

১২। মান্দাই

১৩। তুলাকোনা

১৪। পূর্ব নোওয়া গাঁও

১৫। দেবতাবাড়ী

১৬। লক্ষীপুর

১৭। ধুপছড়া

১৮। জম্মোজয়নগর

## মোহনপুর :—

১। বড়জলা - এক

২। বড়জলা - দুই

৩। লংকামুড়া

৪। সিঙ্গারবিল

৫। নরসিংগড়

৬। গান্ধীগ্রাম

৭। বামুটিয়া

৮। মোহনপুর

৯। বুদ্ধজংনগর

১০। বড় কাঠালিয়া

১১। নন্দননগর

১২। কাতলামাড়া

১৩। সীমনা

১৪। সাতভূরিয়া

১৫। ঈশানপুর

১৬। গোরখা বস্তী

১৭। ভাটীকছড়া

১৮। নৃপেন্দ্রনগর

১৯। বিজয়নগর

২০। মনতলা

২১। দমদমীয়া

২২। নোয়াগাঁও

২৩। বাগবাড়ী ভূমিহীন কলোনী

২৪। লেম্বুছড়া ( রিসেট্যালমেন্ট )

২৫। দুর্গাবাড়ী

## খোয়াই :—

## প্রকল্পের নাম :—

## খোয়াই ব্লক :—

১। ঢেবরী

২। গনকি

৩। সিঙ্গিছড়া

৪। প্রমোদনগর

৫। বাচাইবাড়ী

৬। আশারামবাড়ী

৭। বেহলাবাড়ী

৮। দক্ষিণ রামচন্দ্রঘাট

৯। সোনাতলা

১০। খোয়াই এক

১১। খোয়াই দুই

## তেলিয়ামুড়া ব্লক :—

১। কল্যাণপুর

২। কল্যাণপুর (রিসেট্যালমেন্ট)

৩। তুইছিন্দ্রাই

৪। কৃষ্ণপুর

৫। দক্ষিণ মহারানীপুর
৬। মোহনছড়া
৭। কমলনগর
৮। গিলাতলী
৯। সোনাতলী
১০। সাউথ পুলিনপুর
১১। গামাইটিলা
১২। বালু ছড়া
১৩। তেলিয়ামুড়া
১৪। পূর্ব তেলিয়ামুড়া
১৫। পশ্চিম তেলিয়ামুড়া
১৬। দক্ষিণ গকুলনগর
১৭। হাওয়াই বাড়ী
১৮। দ্বারিকাপুর
১৯। সাদুর্কার বাড়ী

## —ঃ সোনামুড়া ঃ—

### মেলাঘর ব্লক

১। মেলাঘর
২। তেলিয়ারচর
৩। নলচড়
৪। সুভাপুর - এ
৫। জুমের ডেপা
৬। বকসনগর
৭। বড়খুলা
৮। তকসাপাড়া
৯। মহেশপুর
১০। করালীয়ামুড়া
১১। ঘানেতলী
১২। কলমছড়া
১৩। ধনপুর (ধানতিনগর)
১৪। সোনারপুর (সুভাপুর দুই)
১৫। বাসপুকুর
১৬। রোদিজলা
১৭। আশাবাড়ী
১৮। ইন্দুরিয়া
১৯। কলসীমুড়া
২০। তামসাবাড়ী
২১। বিরামপুর
২২। রাঙ্গামাটিয়া

## উদয়পুর ( মাতাবাড়ী ব্লক )

### —ঃ প্রকল্পের নাম ঃ—

১। কাকড়াবন
২। জামজুরী
৩। ফুলকুমারী
৪। বাগমা - (১)
৫। বাগমা - (২)
৬। তেপানীয়া
৭। শিলঘাটি
৮। তুলামুড়া
৯। কিল্লা
১০। মির্জা
১১। রাণী
১২। রাজারবাগ
১৩। পালাটানা
১৪। গঙ্গাছড়া
১৫। ধ্বজনগর
১৬। পূর্বগোকুলপুর
১৭। শামুকছড়া
১৮। রূপাইছড়ী
১৯। গর্জি
২০। কালাবন
২১। দাতারাম
২২। ফুলকুমারী - (২)
২৩। চন্দ্রপুর
২৪। মুড়াপাড়া
২৫। রাজনগর
২৬। কুপালং
২৭। তৈনানী
২৮। বারভুঁইয়া
২৯। গকুলপুর
৩০। হোলাখেত
৩১। মাসরুমবাড়ী
৩২। মাতাবাড়ী

## —: অমরপুর ( অমরপুর ব্লক ) :—

### প্রকল্পের নাম :—

১। নূতন বাজার (১)
২। নূতন বাজার (২)
৩। রাঙামাটি
৪। মইনাক
৫। বীরগঞ্জ
৬। রাজকাং
৭। যতনবাড়ী
৮। তইদু
৯। অম্পিনগর
১০। করবুক

১১। পতিছাড়ি
১২। উত্তর চেলাগাং
১৩। উত্তর একছাড়ি
১৪। জলেয়া
১৫। মালবাসা
১৬। সোনাইছাড়ি
১৭। রাইলিং
১৮। দক্ষিণ চেলাগাং
১৯। অমরপুর (শংকর কলোনী)
২০। অমরপুর (জেইল)
২১। অমরপুর (হাসপাতাল)
২২। যতনবাড়ী (আই টি আই)
২৩। শীলাছড়ি
২৪। অমরপুর স্কুল
২৫। শান্তিপল্লী
২৬। যতনবাড়ী

—ঃ গণ্ডাছড়া ঃ—

ডম্বুরনগর ব্লক

১। গণ্ডাছড়া
২। গঙ্গানগর

বিলোনীয়া—

প্রকল্পের নাম—

বগাফা ব্লক :—

১। জলাইবাড়ী
২। বাইখড়া
৩। শান্তির বাজার
৪। লাউগাং
৫। বীরচন্দ্র মনু
৬। নগর
৭। কাঞ্চননগর
৮। মহুরীপুর
৯। পশ্চিম চরকবাই
১০। পশ্চিম পিলাক
১১। ঘোষ খামার
১২। কৈকাং
১৩। কলসী
১৪। গারদাং

১৫। রাধাকিশোর গঞ্জ
১৬। দক্ষিণ কালাপানিয়া
১৭। লক্ষীছড়া
১৮। মধ্য পিলাক
১৯। পূর্ব চড়কবাই
২০। সর্বধন রিয়াং পাড়া।

## রাজনগর—

১। শ্যামসীমা
২। ঈশানচন্দ্রনগর
৩। রাজনগর
৪। বষামুখ
৫। বড়পাথারী
৬। সোনাইছড়ি
৭। কলাবাড়িয়া
৮। কৃষ্ণনগর
৯। মধ্য ভারত চন্দ্রনগর
১০। দক্ষিণ ভারত চন্দ্রনগর
১১। রামরাই বাড়ী
১২। বিলোনীয়া।

## সাব্রুম—

## প্রকল্পের নাম (সাতচান্দ ব্লক)

১। মনু বাজার
২। শ্রীনগর
৩। হরিণা
৪। জলেফা
৫। বিজয়নগর
৬। ছোটখিল
৭। দুলুবাড়ী
৮। বৈষ্ণবতলী
৯। দক্ষিণ কালাপানিয়া
১০। সমরেন্দ্র গঞ্জ
১১। গুয়াচন্দ
১২। সোনাইছড়ী
১৩। সাব্রুম।

## —ঃ ধর্মনগর :—

## পানিসাগর ব্লক :—

১। পানিসাগর—১
২। তিলথৈ
৩। পশ্চিম বিল
৪। কদমতলা

৫। বাগপাশা
৬। দক্ষিণ বড়োয়াকান্দি
৭। দেয়ানপাশা (পশ্চিম)
৮। জলেবাসা
৯। হাফলং
১০। প্রত্যেকরায়
১১। শনিছড়া
১২। বাগপাশা
১৩। পদ্মবিল-২
১৪। চারগাশা
১৫। পশ্চিমচন্দ্রপুর
১৬। পশ্চিম রাধাপুর
১৭। পানিয়াছড়া
১৮। কালিকাপুর
১৯। মানিকছড়া
২০। দেওয়ান পাশা ২
২১। চন্দ্রপুর
২২। সাকাইবাড়ী
২৩। ওঙ্গীবাড়ী
২৪। কদমতলা-২
২৫। ধর্মনগর
২৬। রাজেন্দ্রনগর
২৭। পানিসাগর-২
২৮। বাগনা
২৯। জলেবাসা
৩০। পশু চিকিৎসালয় (হাফলং)
৩১। ধর্মনগর-২
৩২। কুর্তী
৩৩। চূড়াইবাড়ী
৩৪। হুরুয়া
৩৫। মহেশপুর।

## ধর্মনগর

### —ঃ কাঞ্চনপুর ব্লক :—

১। কাঞ্চনপুর-১
২। দশদা
৩। ধনিছড়া (মাছমারা)
৪। গচিরাম পাড়া
৫। শান্তিপুর
৬। উত্তর লালজুড়ী
৭। নাবনছড়া
৮। উজান মাছমারা
৯। পেঁচারথল-১
১০। রাধা মাধবপুর
১১। পেঁচারথল-২
১২। আনন্দবাজার
১৩। কাঞ্চনপুর-২
১৪। কঞ্চটিলা
১৫। সাতনালা

## কমলপুর—

### —: সালেমা ব্লক ঃ-

১। সালেমা
২। মকলাই
৩। মানিকভাণ্ডার
৪। হালাহালি
৫। আমবাসা
৬। সত্যরাম চৌধুরী পাড়া
৭। নাগফুল
৮। বলরাম
৯। কছুছড়া
১০। বগলাছড়ি
১১। জগন্নাথপুর
১২। লালছড়ি
১৩। মায়াছড়ি
১৪। কাটালুৎমা
১৫। কমলাছড়া
১৬। ডলুবাড়ী
১৭। পশ্চিম লক্ষীছড়া
১৮। কমলপুর - ১
১৯। মোহনপুর
২০। কমলপুর - ২

## কৈলাশহর

### —: কুমারঘাট :

১। ফটিকরায়
২। কাঞ্চনবাড়ী
৩। ডলুগাঁও
৪। শ্রীরামপুর
৫। ভট্টেরবাজার
৬। বল্লাইকান্দি
৭। গৌরনগর
৮। রাতাছড়া
৯। উত্তর পাবিয়াছড়া
১০। আশ্রমপল্লী
১১। সোনাইমুড়ী
১২। বেতছড়া
১৩। জলাই
১৪। রতিয়াবাড়ী
১৫। ইসবপুর
১৬। গকুলনগর
১৭। ছইনথল
১৮। কাঞ্চনবাড়ী -২
১৯। মালকাটা (ন্যারাম্যাক)
২০। কুমারঘাট

## PAPERS LAID ON THE TABLE
### ( Questions & Answers )

২১। কুমারঘাট (আর, এফ, ডি, এফ,)
২২। কৈলাশহর - ১
২৩। বিদ্যানগর
২৪। গৌরনগর (পুলিশ কমপ্লেক্স)
২৫। কুমারঘাট (পি, ডাব্লউ, ডি, কমপ্লেকস)
২৬। কুমারঘাট (রেল)
২৭। কৈলাশহর (রেডিও)
২৮। কৈলাশহর (২)

## কৈলাশহর

### —: ছামনু ব্লক :—

১। মনু
২। মাছলী (পূর্ব)
৩। বৈরেংটা
৪। ময়নার মা
৫। ৮২ মাইল
৬। ধুমাছড়া
৭। নালকাটা
৮। মনু - ২
৯। ছামনু।

